যেতে পারে?

ল। কুঁজ হলে কি পাচার হাড় বেঁকে চুরে গেলে ও রকম হতে পারে।

(৫) ব্যথা আরম্ভ হয়েই যদি কোন কারণে হঠাৎ জল ভেঙে যায় তা হলে ছেলের মাথা আগে না বেরিয়ে হাত কি পা প্রায়ই আগে বেরোয়।

বি। হঠাৎ জল ভাঙা ত তবে বড় দোষ?

ল। দোষ বৈ কি?
এর পর তোমাকে এসব বেশ করে বুঝিয়ে দেব এখন।

বি। সেই ভাল।

ল। (৬) আর দেখ পাঁচ মাসের পর পোয়াতিরে কোন দূরাদূর পাঠান পরামর্শ নয়।

বি। কেন?

ল। কেন, তা বল্‌চি।

কিছু দিন হলো একটী বামনের মেয়ে আমাকে জিজ্ঞাসা করেছিলেন যে
"আমার মেয়ে এই প্রথম পোয়াতি, সাত মাস গর্ভ, শ্বশুর বাড়ী আছেন। এখন তাঁকে আমি বাড়ী আন্‌তে চাই। তোমার কি মত হয়?"

পোয়াতির সাত মাস গর্ভ শুনে তাঁকে জিজ্ঞাসা কল্যেম, মেয়ে কত দুর থেকে আন্‌তে হবে। তিনি বল্যেন "প্রায় দেড় দিনের পথ হবে"।

আমি এ শুনে তাঁকে বিশেষ করে নিষেধ করে বল্লোম যে এখন তুমি মেয়ে সেখান থেকে কখন এনো না।

কিন্তু তিনি আমার কথা না শুনে মেয়েকে বাড়ীতে আন্লোন।

কিছু দিন পরে শুন্লাম যে সেই পোয়াতির একটী মেয়ে হয়েছে। হবার সময় মেয়ের আগে পা বেরিয়েছিল।

বি। তবে ত তুমি যা ভেবে বারণ করেছিলে ঠিক তাই ঘটেছিল।

ল। তা ঘট্বিাই তা ওর সব নিয়ম টিয়ম ধরা আছে কি না?

তিন মাসের আগে আর পাঁচ মাসের পরে পোয়াতিকে কোন স্থানান্তর পাঠাবে না।

যদি নিতান্তই পাঠাবার দরকার হয় তা হলে এর মধ্যে পাঠাবে।

বি। ভাল, পেটের মধ্যে যদি ছেলে মরে যায় তা হলে কি পোয়াতি তখনি খালাস হয়? না: মরা ছেলে পেটের মধ্যে থাক্তে পারে?

ল। ছেলে মরে গেলেই যে অম্নি তখনি পোয়াতি খালাস হয় এমন নয়। তবে মরা ছেলে পেটে বিস্তর দিন থাকতে পারে না। ঈশ্বরের কেমন ইচ্ছা. তাতে পোয়াতি কষ্ট পাবে বলে শীঘ্র

প্রসব করে।

বি। আচ্ছা, পেটের মধ্যে মরা ছেলে যদি কিছু দিন থাকে তা হলে পোয়াতি কি বড় কষ্ট পায়?

ল। কষ্ট পায় বৈ কি? খালাস হলে পরেও শীঘ্র সাম্‌লো উঠতে পারে না। শরীর এমনি অসুস্থ হয়ে যায়।

পেটের মধ্যে ছেলে মরে গিয়েছে জান্তে পা-ল্যেই অমনি তখনি পোয়াতিরে প্রসব করাবে।

বি। পেটের মধ্যে ছেলে মরে গিয়েছে তা জান্‌ব্যে কেমন করে?

ল। তা বেশ জান্‌ত্যে পারা যায় এমন সংকেত আছে।

বি। সংকেত টা কি?

ল। ছেলে মরে গেলে পোয়াতি ছেলে নড়া আর টের পায় না। মাই দুটী নরম হয়ে যায়, তেমন আর দুদে পোরা থাকার মত শক্ত শক্ত থাকে না। আর মাই থেকে দুদ পড়া বন্ধ হয়ে যায়।

এই গুলি হঠাৎ দেখলেই ছেলে মরে গিয়েছে সন্দ করা যেতে পারে।

বি। পেটের মধ্যে ছেলে মরে গিয়েছে এমন সন্দ হলে কি কর্‌ব্যে?

ল। গৌণ না করে বিচক্ষণ ডাক্তার এনে দেখাবে।

তার পর যে ব্যবস্থা হয় ডাক্তারেই করবো।

ঝি। থাক্, এখন দেখ দেখি মোহিনীর ছেলের আগে মাথা বেরোবে কি না?

ল। দেখি। ( পরীক্ষা করিয়া দেখিয়া ) হ্যাঁ, ভাল, আগে মাথা বেরবে বৈ কি?



***

# পঞ্চম সর্গ।

### প্রসবের অবস্থা বিভাগ।

—০০—

বি। তার পর এখন কি করবো?

ল। এখন দেখ্‌বো যে প্রসবের কোন্ অবস্থা।

বি। সে আবার কি? ও ত বুঝ্‌তে পাল্যেম না।

ল। তা বল্‌চি, বুঝিয়ে না দিলে বুঝ্‌তে পারবে না। আমার পড়া শুনো সব ডাক্তার সাহেবের কাছে তা জান?

বি। হ্যাঁ, তা জানি।

ল। ডাক্তার সাহেব বলেছেন যে পোয়াতির ব্যথা আরম্ভ হওয়া অবধি ফুল পড়া পর্য্যন্ত যে সময়, সেই সময়কে তিন ভাগ করে নিলে দাইয়ের পক্ষে খুব সুবিধা হয়।

বি। তিন ভাগ কি রকম?

ল। প্রথম ভাগ, দ্বিতীয় ভাগ, তৃতীয় ভাগ।

বি। প্রসবের আবার ভাগ ভাগ কি?

ল। তা নয়? ব্যথা আরম্ভ হলেই কি অমনি তখনি

ছেলে হয়?

বি। না, তাই কি আর বল্‌চি?

ল। প্রথমে ব্যথা মিন্‌ মিন্‌ করে আসে, তার পর ক্রমে ক্রমে বেশী হয়, তার পর জল ভাঙে, তার পর ধড় ফড়ে ব্যথা হয়, ধড় ফড়ে ব্যথা হয়েই ছেলে হয়। ছেলে হওয়ার পর তবে ফুল পড়ে।

এত গুলি ব্যাপার ত হওয়া চাই?

বি। তা ত বটে।

ল। তবে এত গুলি ব্যাপার যে হবে তার একটা ভাগ বিলি না থাক্‌ল্যে যে সব গোল মাল হয়ে যাবে। ভাল বোঝা যাবে কেন? আর কখন্‌ কি কত্ত্যে হবে তারই বা জুত্‌ পাওয়া যাবে কেন?

বি। ভাগ বিলি কি রকম তাই বল।

ল। তা বল্‌চি।

ব্যথার সূত্র হওয়া অবধি জরায়ুর মুখ বেশ করে খোলা পর্য্যন্ত সময়কে প্রসবের প্রথম ভাগ কিম্বা "প্রথম অবস্থা" বলে, ধর।

বি। জরায়ু, আবার কি বল্যে বুঝতে পাল্যেম না।

ল। যার মধ্যে ছেলে থাকে তাকে জরায়ু বলে।

বি। তবে সেই পোরো টা না কি?

ল। না, সেটা কেন? সে ত একটা চাম্‌ড়ার থলি জলে পোরা থাকে। সেই জলের মধ্যে ছেলে ডুবে থাকে। ব্যথা ক্রমে বাড়্‌তো বাড়্‌তো সেটার মুখ ছিঁড়ে যায়। ছিঁড়ে গেলেই তার মধ্যে যে জল থাকে বেরিয়ে যায়। কিন্তু সব জল একবারে বেরোয় না।

এই যে জল বেরোয়, একেই "জল ভাঙ্গা" বলে। জল ভাংলেই তার সঙ্গে সঙ্গে কি তার একটু পরেই প্রায় ছেলে হয়ে থাকে। শেষ পরে যখন ফুল পড়ে সেই সঙ্গে ও থলিটে বেরিয়ে আসে।

আমি যার কথা বল্‌চি তারি মধ্যে ছেলে শুদ্ধ এই জল পোরা থলি থাকে। তার আর কিছু ছেঁড়ে পোঁড়ে না। আর বাইরেও আসে না। শরীরের মধ্যেই থাকে। যখন গর্ভ না থাকে তখন তার আকার অতি ছোট। কিন্তু গর্ভ হলে পর এ দিকে ছেলে যেমন বাড়্‌ত্যে থাকে তেমনি সেই সঙ্গে ওটাও বাড়ে। ছেলে হলে পর আবার কম্‌ত্যে কম্‌ত্যে প্রায় সাবেক মত হয়ে যায়। জরায়ু কারে বলে এখন বুঝ্‌ত্যে পাল্যে কি না?

বি। প্রায় বটে। তার আকার টা কি রকম বল তা হলেই বুঝ্‌তে পার্‌ব্যো এখন।

ল। বোঁটা কেটে একটা বেগুনের মধ্যে যা থাকে বেশ করে কুরে ফেলে দিয়ে, যদি সেটা হাত দিয়ে

চ্যাপ্‌টান যায় তা হলে তার যে রকম আকার হয়, জরায়ুটও দেখ্‌তো প্রায় সেই রকম।

বি। আচ্ছা, জরায়ুট পেটের মধ্যে কি রকম করে থাকে ?

মোটা দিক্‌টে উপরের দিকে থাকে আর সরু দিক্‌টে নীচের দিকে থাকে। উপরের মোটা দিক্‌টেকে জরায়ুর "শরীর" বলে। আর নীচের সরু ভাগটাকে জরায়ুর "মুখে" বলে।

এই জরায়ুর মুখ আর প্রসবের দুওর একন্যাতা।

বি। বটে, তবে এখন বুঝ্‌লাম জরায়ু কারে বলে।

জরায়ুর মুখ খোলে যে বল্যে সে কি রকম ?

ল। তা বল্‌চি, শোন।
এখন জরায়ু আর জরায়ুর মুখ বল্যে বুঝ্‌ত্যে পারবো ? গোল মাল হবে না ত ?

বি। এমন করে বুঝিয়ে দিলে তবু বুঝ্‌তে পারবো না ?

ল। তবে শোন।

প্রথম পোয়াতিদের জরায়ুর মুখ একবারে বন্ধ থাকে। আর যারা এক ছেলে দু ছেলের মা তাদের জরায়ুর মুখ অল্পা খোলা থাকে।

প্রথম পোয়াতিদের খালাস হতে যে দেরি হয় তার এই একটা কারণ জেনো।

বি। ঠিক্ বলেছ, প্রথম পোয়াতিদের খালাস হতে দেরি হয় আর কষ্টও হয়।

তার পর বল জরায়ুর মুখ কি রকম করে খোলে।

ল। ব্যথার স্থত্র হলেই জরায়ুর মুখ খুল্‌তে আরম্ভ করে।

ব্যথা একবার করে আসে আর যায় তা জান? এক ব্যথা কিছু বরাবর সমান থাকে না।

বি। হঁ্যা, তা বেশ জানি।

ল। ব্যথা যখন আসে তখনি একটু করে জরায়ুর মুখ খোলে। অম্‌নি সেই সময় যে পোরোর মধ্যে ছেলে আছে সেই টে এসে নামে আর ঐ মুখের মধ্যে সেঁদোবার চেষ্টা করে।

ব্যথা গেলেই আবার পোরোটা উপরে ওটে। এই রকম ওটা বারে বারে যাওয়া আনা করে জরায়ুর মুখ বেশ ফাক করে দেয়।
এই মুখ যখন বেশ খুলে যায় তখন তার বেড় প্রায় পোনর আঙুল হয়।

বি। বল কি, এত হবে?

ল। তা নয়? ছেলের মাথাটা ত তার মধ্যে দিয়ে বেরণ চাই।

বি। তা সত্যি।

ল। তার পর ঐ মুখ বেশ খুলে গেলে, বার কতক ব্যথা এলে পোরোর যে জায়গাটা ঐ মুখের মধ্যে থাকে, চাপ পেয়ে ছিঁড়ে যায়। ছিঁড়ে গেলেই পোরোর মধ্যেকার জল খানিক বেরিয়ে যায়। একেই "পানমুচি ভাঙা" বলে।

বি। হ্যাঁ, হ্যাঁ, দাইয়েদের মুখে "পানমুচি ভাঙার" কথা শুনিচি বটে।

আচ্ছা, পোরো ছিঁড়ে গেলে তার মধ্যেকার সব জল না বেরিয়ে খানিকটে জল বেরিয়ে যায় কেন?

ল। তার কারণ আছে, বল্‌চি।

পোরো যেমন ছিঁড়ে যায়, সব জল না বেরুতে বেরুতেই অমনি ছেলের মাথা এসে নামে। তাতেই আর জল বেরুতে পারে না।

এই হলেই প্রসবের "প্রথম অবস্থা" সারা হলো। এখন বুঝ্‌লে কি না?

বি। বুঝ্‌লাম। তবু আর একবার ভাল করে বল যেন বেশ মনে থাকে।

ল। তা বল্‌চি। ওতে আর আমার আলস্য নাই। ব্যপার স্বরু হওয়া অবধি জারায়ুর মুখ সম্পূর্ণ রূপে খোলা পর্য্যন্ত সময়কে প্রসবের "প্রথম অবস্থা" বলে।

এখন বুঝ্‌লে?

বি। হ্যাঁ, বেশ বুঝিচি। এততেও যদি না বুঝতে পারি তবে আর কিছুতেই বুঝতে পারব্যো না।

ল। আচ্ছা, বল দেখি, প্রসবের "প্রথম অবস্থা" কারে বলে?

বি। ব্যথা আরম্ভ হয়ে যত ক্ষণ পর্য্যন্ত জরায়ুর মুখ বেশ না খোলে তত ক্ষণ প্রসবের "প্রথম অবস্থা" বলা যেতে পারে।

ল। হ্যাঁ, তবে বেশ বুঝেচ।

দাই এসে যদি বুঝতে পাল্যে যে প্রসবের কোন অবস্থা, আর ঠিক্ সেই মত কাজ কত্যে পাল্যে তবেই সে বড় দাই হল্যো।

তার হাতে পোয়াতি কখন কষ্ট পায় না আর ছেলেরও কোন ভয় থাকে না।

বি। বটে? তবে প্রসবের "দ্বিতীয় অবস্থা" কারে বলে, আর "তৃতীয় অবস্থাই" বা কারে বলে বেশ করে বল না গা।

ল। জরায়ুর মুখ বেশ খুল্যে তার পর যতক্ষণ পর্য্যন্ত ছেলে না হয় ততক্ষণ প্রসরের "দ্বিতীয় অবস্থা" বল্‌ত্যে পার।

প্রসবের "দ্বিতীয় অবস্থাটাই" বড় ভয়ানক সময়। ভয়ানক এই বলে বলছি যে এই সময়ই যত বিপদ্ আপদ্ ঘটে।

বি। বিপদ্ আপদ্ কি রকম?

ল। তা বল্‌চি।

জরায়ুর মুখ বেশ খুল্যে পর, আর জল ভাঙার পর যদি ছেলে হতে দেরি হয়, তা হলে বড় প্যাঁচ। ছেলেও হাঁপায় আর পোয়াতি ও বড় কষ্ট পায়।

বি। আচ্ছা, এমন ত দেখিচি যে ছেলে হতে খুব গৌণ হয়েচে তবু ছেলে হাঁপায় নি।
এর কারণ কি।

ল। তুমি যাদের কথা বল্‌চ্যো তাদের প্রসবের "প্রথম অবস্থাতেই" দেরি হয়েছে। "দ্বিতীয় অবস্থায়" অর্থাৎ জরায়ুর মুখ বেশ খুল্যে আর জল ভাংল্যে পর আর বড় দেরি হয় নি।

বি। তবে প্রসবের "প্রথম অবস্থায়" দেরি হলে কিছু ভয় নেই।

ল। না, কোন ভয়ই নেই।

বি। যাক্। প্রসবের "তৃতীয় অবস্থা" কারে বলে এখন বল।

ল। ছেলে হলে পর যতক্ষণ পর্য্যন্ত ফুল না পড়ে ততক্ষণ প্রসবের "তৃতীয় অবস্থা" বলা যেতে পারে।

বি। যথার্থ, বেশ ভাগ বিল্লি গুলি বলেছ।
শুনে বড় খুসী হলেম। এমন তর ব্যাপারে এরকম নিয়ম টিয়ম ধরা না থাকল্যে চল্‌বে্য কেন?

এ জানা থাক্‌ল্যে কত সুবিধে দেখো দেখি। দাইয়ের মুখে পোয়াতির বৃত্তান্ত শুনিই সব ঠিক করা যেতে পারে।

যদি বলে যে জরায়ুর মুখ এখনও বেশ খোলে-নি, আর জলও ভাঙে নি, তা হ'লে আপাতক কোন ভয় নেই বলে সাহস করা যেতে পারে। আর যদি বলে যে জরায়ুর মুখ বেশ খুলেচে আর জলও ভেঙেচে, তা হলেই জানা গেল যে খুব সাবধান হতে হবে।

এ কি কম সুবিধে?

ল। হ্যাঁ, তার আর ভুল কি?

বি। অন্য অন্য প্রায় সবইত বল্যে, এখন কোন্ অবস্থায় কি কল্যে পোয়াতি ও ছেলে দুয়েরই মঙ্গল হয়, বল্যেই নিশ্চিন্ত হই।

ল। তা আর বলাবলি কি? সে সব মোহিনীকে দিইত হাতে হাতে দেখিয়ে দেব এখন।

বি। সেই ভাল।

# ষষ্ঠ সর্গ।

-***-

প্রসবের প্রথম অবস্থা।

-***-

বি। আচ্ছা, এখন দেখ দেখি মোহিনীর প্রসবের কোন্ অবস্থা।

ল। (পরীক্ষা করিয়া দেখিয়া) এখনও প্রথম অবস্থা, জরায়ুর মুখ এখনও বেশ খোলে নি।

বি। তবে এখন ও কি কর্‌ব্যো?

ল। একটু উঠে হেঁটে বেড়াক্।

মো। (লক্ষ্মীর প্রতি) আমি উঠে টুটে বেড়াতে পারি না।

ল। না, পার না বৈ কি? এখনি কি হয়েছে? এখনও ত আস্ত কাল পড়ে রয়েছে।

বি। (লক্ষ্মীর প্রতি) কষ্ট হয় ত শুক্ না কেন?

ল। হ্যাঁ, কষ্ট ত কত? না এখন শুয়ে টুয়ে কাজ নেই।

প্রসবের "প্রথম অবস্থায়" দাঁড়িয়ে কি উঠে বেড়িয়ে ব্যথা খাওয়া ভাল। তা হলে শীঘ্র খালাস হয়। বড় একটা কষ্ট পায় না।

বি। (মোহিনীর প্রতি) তবে দিদি একটু উঠে হেঁঠে বেড়াও, কর্‌ব্যে কি।

(লক্ষ্মীর প্রতি) আচ্ছা, আমাদের এ সকল দাইরে ত ব্যথা হলেই পোয়াতিকে আঁতুড়ে নিয়ে গিয়ে বসায়।

ল। তারা ঐ করে ক্ষান্ত থাক্‌ল্যো ভাব্‌না ছিল কি?

বি। কেন, তারা আর কি করে থাকে?

ল। ব্যথা হলেই যে তারা পোয়াতিকে বসিয়ে কোঁত দিতে বলে থাকে, সেটা কি বড় ভাল ভাব্‌চ্যো না কি?

বি। ভাল নয়? তাতে দোষ কি?

ল। দোষ তার অনেক।

প্রসবের "প্রথম অবস্থায়" কোঁত দিলে উপকার ত কিছু নেই বরং বিশেষ ক্ষতি এই, যে, অসময় কোঁত দিয়ে দিয়ে পোয়াতি বড় কাবু হয়ে পড়ে। শেষে "দ্বিতীয় অবস্থায়" যখন আপ্‌নিই কোঁত দিতে হবে তখন আর তার সে শক্তি থাকে না।

তবেই দেখ, ভারি দোষ ঘটে গেল।

বি। ভারি দোষ বৈ কি?

ও কপাল! আনাড়ি দাইদের দোষেই পোয়াতিরে তবে মিছে মিছি এত কষ্ট পায়?

ল। আহা! তাদের দোষ কি? তারা কি জানে যে প্রসবের "প্রথম অবস্থায়" পোয়াতি খালাস কত্তে চেষ্টা করা বৃথা। জান্‌ল্যে কি আর অমন করে?

বি। তারা ত পোয়াতির কাছে বসে কেবল বল্‌ত্যে থাকে "সুল্‌ দেও, খুব সুল্‌ দেও"। বাছাদের মুখ চোখ রাঙা হয়ে আসে, তবু বলে "সুল দেও"।

ল। তাদের দোষ মিছে দেও। তারা ভালোর জন্যেই যায়, কিন্তু শেষটা মন্দ হয়ে পড়ে। সে কেবল তারা, কিসে কি হয়, জানে না বলে। নৈলে পোয়াতিরে কষ্ট পায় এমন তাদের ইচ্ছা নয়।

বি। যাক্‌, তবে প্রসবের "প্রথম অবস্থায়" পোয়াতি কি দাইয়েয় কিছুই কত্তে হয় না?

ল। না, শীঘ্র খালাস কর্‌ব্যো বলে দাইরে "প্রথম অবস্থায়" যেন কিছু চেষ্টা না করে।
কেবল মধ্যে মধ্যে তাদের এই দেখ্‌ত্যে হবে যে জরায়ুর মুখ বেশ খুলেছে কি না?

বি। কেন, তা দেখ্‌বার দরকার কি?

ল। দরকার নয়? তা নৈলে কেমন করে জান্‌ব্যো যে প্রসবের "প্রথম অবস্থা" গিয়ে "দ্বিতীয় অবস্থা" হলো? জরায়ুর মুখ বেশ খুল্যেই না "প্রথম অবস্থা" গেল।

আর তোমাকে এর আগেই বলিচি যে প্রসবের "দ্বিতীয় অবস্থাটাই" গোলমেলে বেশী। এই জন্যে সেটা জানা ভারি আবশ্যক।

বি। সে কথা সত্যি। কিন্তু জল ভাংলেই ত জান্তে পারা গেল যে প্রসবের "দ্বিতীয় অবস্থা" হলো।

ল। প্রায় তাই বটে। কিন্তু এমনো ত ঘটে যে জল মোটেই ভাঙে না।

বি। বল কি? সে আবার কি রকম? পোয়াতি তবে কি রকম করে খালাস হয়?

ল। কেন, পোরো সুদ্ধ ছেলে প্রসব করে।

বি। আচ্ছা, তাতে কিছু ভয় টয় নেই ত?

ল। না, তা কিছুই নেই। তবে দাইয়ের একটু সতর্ক ও সাবধান হওয়া চাই। নৈলে ছেলেটী মারা পড়্‌তে পারে।

বি। কেমন করে?

ল। ভূমিষ্ঠ হবা মাত্রই পোরোর মধ্যে থেকে বার্ করে না নিলে ছেলে হাঁপিয়ে মত্তে পারে।

বি। তাই ত বটে। কিন্তু কি রকম করে ছেলে বার্ করে নেবে?

ল। কেন, পোরোটা হাত দিয়ে ছিঁড়ে ফেল্‌বে।

বি। হাত দিয়ে সেটা ছেঁড়া যায়?

ল। যায় বৈ কি? যদিই না যায় কোন অস্ত্র শস্ত্র দিয়ে একটা জায়গায় কেটে ছিঁড়ে ফেল্‌লেই

হলো।

কিন্তু সাবধান, পোরো কাটত্যে গিয়ে ছেলের গায়ে যেন না লাগে।

পোরো সুদ্ধ ছেলে হলে দাইরে বুঝ্‌তে না পেরে যেন সেটাকে ফেলে টেলে না দেয়। তা হলে কি সর্ব্বনাশ বুঝ্‌ত্যেই পাচ্যো।
তার মধ্যে "সোনার চাঁদ" এটা যেন বেশ মনে থাকে।

বি। আহা! হয়ত না বুঝ্‌তে পেরে কত যাদুকেই ঐ রকম করে ভাসিয়ে দিয়েছে!

ল। তা হবে, আটক্ কি?
পোরো সুদ্ধ ছেলে হলে জল ভাঙে না এখন বুঝতে পাল্যে?

বি। হ্যাঁ তা বেশ বুঝিচি!

ল। এ ছাড়া কোন কোন পোয়াতির জরায়ুর মুখ ভাল ক'রে না খুল্‌ত্যেই জল ভেঙে যায় তা হলে পোয়াতি বড় কষ্ট পায়। শীঘ্র খালাস হতে পারে না। ছেলেটী মারা পড়্‌ত্যে পারে। আর তোমাকে এর আগেই বলিচি যে ব্যথা আরম্ভ হয়েই যদি কোন কারণে হঠাৎ জল ভেঙে যায়, তা হলে ছেলের মাথা আগে না বেরিয়ে হাত কিম্বা পা আগে বেরুতে পারে।

বি। বল কি? শীঘ্র জল ভাঙা ত তবে ভারি দোষ দেখ্‌চি?

আচ্ছা, তা হলে যতক্ষণ পর্য্যন্ত জরায়ুর মুখ বেশ না খোলে, যাতে জল না ভাঙে তা ত করা উচিত?

ল। তা উচিতই ত।

বি। ভাল, কেমন করে জান্‌ব্যো যে এই কল্যে জল ভাংব্যে আর এই কল্যে জল ভাংব্যে না?

ল। তা জানা বড় শক্ত নয়।
প্রসবের " প্রথম অবস্থায় " দাইতে যদি পোয়াতিকে কোঁত দিতে না বলে, আর হাত দিয়ে দেখ্‌ত্যে টেকুত্যে গিয়ে যদি পোরোটা ছিঁড়ে না ফেলে, তা হলে আর অসময় জল ভাংব্যে কেন? তার সময় হলে আপনিই ভাংব্যে।

বি। বেশ কথা বলেচ। দাইতে সাবধান হয়ে পোরোটা বজায় রাখ্‌ত্যে চেষ্টা পেলে তা ছিঁড়বেই বা কেন, আর জলই বা ভাংব্যে কেন? দাইরে ভাল মন্দ না জানাতেই ত আমাদের পোয়াতিরে এত কষ্ট পায়।

ল। আর দেখেচ, পোয়াতি খালাস কত্যে গেলে হাতের নখ ফেলা যে খুব আবশ্যক তার এই একটা দৃষ্টান্ত পেলে।

বি। হ্যাঁ বেশ কথা মনে করে দিয়েছ। হাতের নখ লেগেই যে পোরো ছিঁড়ে যেতে পারে।
যাক্। আচ্ছা, যদি জরায়ুর মুখ খুলত্যে অনেক দেরি হয়, তা হলেও কি দাইরে কিছু

করবে্য না।

ল। না, তা হলে চল্‌বে্য কেন? অবিশ্যি তার কোন উপায় দেখ্‌বো।

বি। উপায়টা কি?

ল। তা বল্‌চি।
ন্যাকার না হয়ে পোয়াতির ওয়াক ওটে এমন কোন উপায় করবে্য।

বি। কেন, তা হলে কি হবে?

ল। জরায়ুর মুখ খুলে দেবে।

বি। বল কি?

ল। হ্যাঁ, তা নিশ্চয়।

বি। তবে ত এ খুব সহজ উপায় বল্‌তে্য হবে?

ল। সহজ বৈ কি?

বি। আচ্ছা, আমাদের এ দাইরে দেখিচি পোয়াতির গালের মধ্যে তার মাথার চুল পুরে দিয়ে ওয়াক তোলায়।

সেও কি তবে এই জন্যে?

ল। হ্যাঁ, ঠিক্ বলেছ। সেই জন্যেই ওটা করে সত্যি। কিন্তু তারা জানে না যে জরায়ুর মুখ শীঘ্র না খুল্যেই এটা কত্যে হয়।

প্রসবের "দ্বিতীয় অবস্থায়" কি "তৃতীয় অবস্থায়" এ কল্যে কিছুই উপকার নেই। লাভের মধ্যে

কেবল পোয়াতি মিছে মিছি কাবু হয়ে পড়ে।

বি। জরায়ুর মুখ শীঘ্র না খুল্যে তবে আমরা পোয়াত্তির মুখের মধ্যে তার মাথার চুল পুরে দিয়ে ওয়াক তোলাতে পারি?

ল। হ্যাঁ তা বেশ পার।

বি। তাতে উপকার হবে ত?

ল। উপকার হবে তা আবার একবার করে? আর দেখ, কোন কোন পোয়াতি প্রসবের "প্রথম অবস্থায়" আপনা হতেই ন্যাকার করে থাকে। কিছুই কত্যে হয় না। এ ন্যাকারে কিছু ভয় নেই তা বুঝ্‌তেই পাচ্যো? বরঞ্চ বিশেষ উপকার আছে।

বি। হ্যাঁ তা পাচ্যি বৈ কি। তা হলে জরায়ুর মুখ শীঘ্র খোলে।

ল। আর প্রসবের "প্রথম অবস্থায়" পোয়াত্তিকে মাঝে মাঝে একটু কোরে গরম দুদ খেতে দেয়া ভাল। তা হলে আহার অমুদ দুই হয়।

বি। দুই কি রকম? আহার ত হয় বুঝ্‌লাম।

ল। গরম দুদ খেলে জরায়ুর মুখ শীঘ্র খোলে।

বি। বল কি? তবে ত এ ভারি সুবিধে।
আমাদের দাইরে তবে এ না করে কেন?

ল। তারা কি জানে তাই কর্‌ব্যে? তবে কোন কোন

জায়গায় পোয়াতিকে গরম দুধ চুমুক দিয়ে খেতে দেয় দেখা গিয়েছে। কিন্তু প্রসবের অবস্থা বিবেচনা করে দেয় না। জল ভাংবের আগেও দেয় পরেও দিয়ে থাকে। জল ভাঙার পর অর্থাৎ প্রসবের দ্বিতীয় অবস্থায় গরম দুধ খেতে দেওয়ায় অপকার ভিন্ন উপকার নাই।

ব্যথা হলে তারা পোয়াতিকে নিয়ম মত খেতে টেতে দেয় না। তা ব্যথা যদি দুদিন থাকে তবু প্রায় উপস করিয়েই রাখে।

এটা কিন্তু যা হোক্ তাদের ভারি অন্যায়। বা-ছাদের না খেতে দিয়েই আদ মরা করে।

বি। তোমার কাছে যেমন যেমন শুন্‌চি, তাতে তাদের কোন্‌টা বা অন্যায় নয়?

ল। তবু, একবারে না খেতে দেয়াটা ভারি অন্যায়। পোয়াতি তাতে ভারি কাবু হয়ে পড়ে। একে প্রসবের যাতনা তাতে আহার নয়।

বি। আচ্ছা, যে শীঘ্র খালাস হয় তাকেত আহার দেয়ার কোন দরকারই হয় না?

ল। তার আর ভুল কি?
কিন্তু যে পোয়াতি এক দিন, দেড় দিন, কি দু দিন ব্যথা খেয়ে খালাস হয় তার পক্ষে কি ব্যবস্থা হবে? উপস করিয়ে রাখ্‌বে?

বি। না, তা কেমন করে হবে? আহার কিছু

দিতেই হবে। নৈলে পোয়াতি যে মারা পড়্‌বে।

ল। কি আহার দেবে?

বি। তা বলতে পারি নে। তবে আহার যে কিছু দেয়া উচিত এই বল্‌তে পারি।

ল। লঘু আহার দেয়াই পরামর্শ।

বি। লঘু আহার কি রকম?

ল। দুদ, সাগু, য়্যারুরুট প্রভৃতিকে লঘু আহার বলে। কেন না, খেলে সহজে পরিপাক হয়। পেট ভার টার কিছুই হয় না। অথচ খিদেও ভাঙে, গায়েতেও বল হয়।

বি। তবে আর কি চাও। এর বাড়া আর কি সুবিধে হবে? প্রসবের সময় পোয়াতির পক্ষে তবে এই উপযুক্ত আহার।

ল। কিন্তু এর মধ্যে একটা কথা আছে।

বি। কি রকম?

ল। প্রসবের "প্রথম অবস্থায়" পোয়াতিকে যে আহার দেবে তা গরম গরম দেয়া চাই।
কেন, তা আর বল্‌তে হবে না, আগেই বলিচি।

বি। হ্যাঁ, গরম দ্রব্য খেলে জরায়ুর মুখ শীঘ্র খোলে বলেছ বটে।
আচ্ছা "দ্বিতীয় ও তৃতীয় অবস্থায়" কি রকম

আহার দেবে ?

ল। হিম জিনিষ খেতে দেবে। গরম দ্রব্যটা খেতে দেয়া উচিত নয়।

বি। হিম জিনিষ কি রকম ?
হিম জল কি হিম দুদ, এই রকম, কেমন্‌ত ?

ল। হ্যাঁ, তা বৈ কি ?

বি। আচ্ছা, হিম জিনিষ খেতে দেয়ার ফল কি ? আর গরম দ্রব্য খেতে দিলেই বা হানি কি ?

ল। "দ্বিতীয় অবস্থায়" গরম দ্রব্য খেতে দিলে ছেলে হলে পর রক্ত ভাংত্যে পারে।
এই জন্যে এই অবস্থায় তপ্ত জিনিষ খাওয়া নিষেধ। তা ছাড়া হিম জিনিষ পেটে পড়্‌ল্যে ব্যথা শীঘ্র শীঘ্র আসে।

বি। বল কি ! খাওয়ার হের ফেরে এত যায় আসে ?

ল। তা না ত কি ?

বি। এ সকল যুক্তিযোগ জানা ত তবে বড় ভাল ?

ল। তার আর ভুল কি ?

কিন্তু আক্ষেপের বিষয় এই যে আমাদের দেশের দাইরা এর কিছুই জানে না।
তা জান্‌ব্যেই বা কেমন করে ? তাদের এ সব না শেখালে আর ত শিখ্‌তে পারে না।

বি। খালাস হবার সময় দেখেচি পোয়াতিরে তৃষ্ণায়

জল জল করে। এ সময় ত তাদের হিম জল খেতে দেয়া ভাল?

ল। ভাল বৈ কি?

প্রসবের "দ্বিতীয় অবস্থায়" জল খেতে চাইলে হিম জল কি হিম দুধ নির্ব্বিঘ্নে খেতে দিতে পার। কিন্তু "প্রথম অবস্থায়" হিম জিনিস খেতে দেবে না এ যেন বেশ মনে থাকে। জল খেতে চাইলে গরম দুধ খেতে দেবে।

বুঝেছ ত? কেন না দুধে তৃষ্ণা নিবারণ ও বল দুই ই এক বারে হবে।

বি। হ্যাঁ, তা বেশ বুঝিচি, আর বল্‌তে্য হবে না। আচ্ছা, "তৃতীয় অবস্থায়" আহারের ব্যবস্থা কি?

ল। ঠিক্ "দ্বিতীয় অবস্থার" মত। তার কিছু বিভিন্ন নেই। গরম জিনিস খেতে দেয়া নিষেধ। তা দুধই হোক্, জলই হোক্ আর যাই হোক্। নৈলে রক্ত ভাংতে্য পারে।

বি। তবে প্রসবের "দ্বিতীয় আর তৃতীয় অবস্থায়" পোয়াতিকে যা খেতে দেয়া যাবে, সব হিম হওয়া চাই।

ল। হ্যাঁ, এটা বেশ মনে করে রেখো।

—***—

## সপ্তম সর্গ।

—০০✱০০—

প্রসবের দ্বিতীয় অবস্থা এবং শিশু ভূমিষ্ঠ হইয়া হাঁপাইলে তাহার চিকিৎসা।

—✱✱✱—

বি। আচ্ছা, এখন দেখ দেখি, মোহিনীর প্রসবের কোন্ অবস্থা?

ল। (পরীক্ষা করিয়া দেখিয়া) "প্রথম অবস্থা" গিয়ে প্রায় "দ্বিতীয় অবস্থা" হলো। জরায়ুর মুখ বেশ খুলেছে।

বি। এখন তবে কি কর্‌ব্যো?

ল। এখন মোহিনীকে আঁতুড় ঘরে নিয়ে গিয়ে শোয়াও।

আর বসে কি দাঁড়িয়ে থাকা উচিত হয় না।

বি। কেন?

ল। ছেলে হবার ত আর বড় দেরি নাই।

বি। বল কি?
(মোহিনীর প্রতি) তবে মা আঁতুড় ঘরে বিছান পাতা আছে, শুগে যা।

মো। (কষ্টের সহিত) যাই।
(সূতিকাগারে যাইয়া শয্যায় শয়ন)

ল। (সূতিকাগারে প্রবেশ করিয়া, মোহিনীর প্রতি) ওগো বাঁ কেতে শুতে হবে।

বি। আচ্ছা, না শুলে কি হয় না?

ল। "প্রথম অবস্থা" গেলে শুয়ে ব্যথা খাওয়াই ভাল। কেন না "দ্বিতীয় অবস্থায়" বসে ব্যথা খেলে ছেলের মাথা যদি জোরে এসে নামে' চাই কি মাটিতে লেগে ছেলে মারা পড়্‌তো পারে।

তোমাদের দাইরে মেনে বাছাদের বড় ক্লেশ দেয়। ছেলের মাথা বেরবার সময় হলেই পোয়াতিকে বলে" উটে উঁচু হয়ে বোস্, বসে বেশ করে সুল্ দে"

আমি কোন কোন পোয়াতিকে বল্‌তো শুনিচি, "ও দাই মা তোমার পায়ে পড়ি আমাকে একটু শুতে দেও"। তবু দাইতে শুতে দেয় নি।

তারা ভাবে বুঝি যে পোয়াতি শুয়ে থাক্‌লো আর কোঁত না দিলে শীঘ্র খালাস হতে পারে না। এটা তাদের ভারি ভুল। এতে লাভ কিছুই নেই কেবল মিছে মিছি পোয়াতিদের কষ্ট দেয়া

ছয় মাত্র।

সে সময় তারা শুতে পেলে বাঁচে।

বি। সে কথা সত্যি।

এই যে জল ভাংল্যো দেখ্‌চি।

ল। তবে আর কি খুব সাবধান হও। আর মোহিনীকে ভাল করে খাঁ কেতে শোয়াও। দুই হাঁটুর মধ্যে একটা বালিস দেও।

বি। হাঁটুর মধ্যে বালিস দেব কেন?

ল। এখন ছেলের মাথা বেরবার সময় হয়েছে। হাঁটুর মধ্যে বালিস দিয়ে উরত দুটো একটু তফাত তফাত করে না দিলে হবে কেন? হাঁটুর মধ্যে বালিস দিলে ছেলের মাথা বেরবার সুবিধে হয় আর পোয়াতিরও আরাম বোধ হয়।

বি। আচ্ছা, তবে দিচ্যি।

মো। ওঃ মাজাটা ফেটে গেল গো।

ল। (বিনোদিনীর প্রতি) মাজাটায় একটু চেপে হাত বুলিয়ে দেও।

বি। (হাত বুলাইতে২) কেমনলা একটু সোয়াস্তি বোধ হচ্যে?

মো। হ্যাঁ, দিদি হচ্যে।

ওগো ওগো আমার উরতে আর পায়ের গোচে খিল লাগচ্যে।

ল। ( বিনোদিনী প্রতি ) অম্‌নি করে আবার উরতে আর পায়ের গোচে হাত বুলিয়ে দেও।

বি। দিই। হ্যাঁ গা ঐ ছেলের মাথা দেখা যাচ্যে না?

ল। তা যাবেই ত। মাথা বেরবার যে সময় হয়েছে।

বি। এখন তবে কি কর্‌ব্যে?

ল। এখন কি কত্ত্যে হবে তা বল্‌চি।

তুমি পোয়াতির পেচন দিকে গিয়ে বোস।

বি। পেচনে বসে কি কর্‌ব্যো?

ল। ছেলের মাথা বেরুচ্যে বলে প্রসবের দুওরের নীচেটা একটু ঠেল ধরেচে দেখেছ?

বি। হ্যাঁ, তা ত বেশ দেখ্‌ত্তে পাচ্যি।

ল। তুমি ঐ জায়গাটায় ডান্‌ হাত খান দিয়ে চুপ করে বোস। চাপ টাপ কিছু দিও না। কেবল ইষেরায় হাত খানি ঐ খানে দিয়ে রাখ্‌ব্যো।

বি। কেন ওখানে হাত দিয়ে রাখ্‌ল্যে কি হবে?

ল। ওখানে হাত দিয়ে না রাখ্‌ল্যে চাই কি প্রসবের দুওর থেকে মল দুওর পর্য্যন্ত চিরে যেতে পারে।

বি। আ সর্ব্বনাশ! কেমন করে?

ল। ছেলের মাথা বেশী ঠেল কল্যে ও স্থানটা চিরে যাবে তার আশ্চর্য্য কি। মাংস আর চাম্‌ড়া বৈ ত নয়?

বি। সে কথা সত্যি। কিন্তু এমন ঘটনা যে হয় তা কখন জান্‌তেম না।

ল। তা জান্‌বো কেমন করে? কখন দেখও নি, শোনও নি।

আর এমন ঘটনা প্রায় প্রথম পোয়াতিদেরই ঘটে থাকে

বি। ওগো তবে কি হবে? মোহিনীও যে প্রথম পোয়াতি গা?

ল। তাতেই ত বল্‌চি যে ডান্‌ হাত খান ঐখানে দিয়ে রাখ। তা হলে আর ভাবনা কি?

বি। হাত খান কেবল ঐ খানে দিয়ে রাখলেই হবে?

ল। হ্যাঁ, তা না ত কি? বেশী চাপন কি জোর টোর কিছুই দিতে হবে না।

কেবল ইষেরায় একটু চাপন দেবে। বেশী চাপন দিলে আবার বিপরীত ফল হবে।

বি। বিপরীত ফল কি রকম?

ল। বিপরীত ফল এই বলে বল্‌চি যে জেয়াদা চাপন দিলে যা নিবারণ কত্তো যাচ্যো তাই আগে ঘট্‌বো।

বি। বল কি? তবে ত সে বিপরীতই বটে। ভাল যেমন বল্যে ঠিক সেই রকমই কর্‌বো। তার কিছু তফাত হবে না।

ল। একবার বল্যে কি আর তোমার কাছে তার অন্যথা হবার যো আছে?

বি। এই যে ছেলের মাথা বেশ দেখা যাচ্চ্য, আর এ জায়গাটাও খুব ঠেল ধরেছে।

ল। হ্যাঁ, ছেলের মাথা বেরোয় আর কি?
তুমি ডান্ হাত খান ঐ জায়গায় বেশ করে দিয়ে রেখো।

বি। আচ্ছা, এখানে হাত কতক্ষণ দিয়ে রাখ্ব্যো।

ল। ছেলের কাঁধ না বেরুলে আর ওখান থেকে হাত নিও না।

বি। বেশ কথা, তাই জিজ্ঞাসা কচ্চ্যি।

ল। এই দেখ ছেলের মাথা বেরিয়েছে।
গলাটায় একবার হাত দিয়ে দেখি দিকি।

বি। কেন, ছেলের গলায় হাত দিয়ে কি দেখ্ব্যে?

ল। গলায় নাড়ী জড়ান আছে কি না তাই দেখ্ব্যো।

বি। সে আবার কি? গলায় আবার নাড়ী জড়ান থাকে না কি?

ল। তা থাকে বৈ কি? কত ছেলের গলায় নাড়ী জড়ান থাকে দেখিচি।

বি। আচ্ছা, গলায় নাড়ী জড়ান থাকুল্যে ত কোন দোষ নেই?

ল। পেটের মধ্যে যত দিন থাকে তত দিন কোন ভয় নাই বটে। কিন্তু ছেলে ভূমিষ্ঠ হলে পর

যদি তার গলা থেকে নাড়ীর প্যাঁচ শীঘ্র খুলে না দেয়া যায় তা হলে ছেলে মারা পড়্তো পারে।

বি। ওগো, তবে দেখ না গা, এর গলায় নাড়ী জড়ান আছে কি না?

ল। না, তা নেই সে জন্যে চিন্তা নেই।

বি। আচ্ছা, যদি থাক্‌ত্যো ত কি কত্যো?

ল। কেন, সে আর শক্তটা কি? নাড়ীর প্যাঁচ গুল মাথা গলিয়ে গলিয়ে খুলে ফেল্‌তাম।

বি। তবে ত এ বড় সহজ উপায় দেখ্‌চি।

ল। সহজ না ত কি? কিন্তু নাড়ীর প্যাঁচ গুলি যে মাথা গলিয়ে গলিয়ে খুল্‌বে তা খুব সহজে আর আস্তে আস্তে খোলা চাই নৈলে নাড়ী ছিঁড়ে যেতে পারে।

তা হলেই হিতে বিপরীত হলো।

বি। হ্যাঁ, তা আবার একবার করে বল্‌চ্যো? পোয়াতি খালাস করা কাজই যে তাড়া তাড়ির নয়। ধীরে সুস্থে কল্যে তবে ভদ্র হয়।

ল। তবে জান্‌ল্যে যে অনেক ছেলের গলাতেই নাড়ী জড়ান থাকে। আর নাড়ী জড়ান থাক্‌ল্যেও কোন ভয় নাই। একটু সাহস করে আর সাবধান হয়ে ছেলের মাথা গলিয়ে প্যাঁচ গুল

খুলে দিলেই আপদ্ গেল।

বি। বেশ বুঝিছি। আচ্ছা তবে ছেলের মাথা বেরুলেই ত গলায় হাত দিয়ে দেখা উচিত? যদি নাড়ী জড়ান থাকে তা হলে অমনি মাথা গলিয়ে গলিয়ে প্যাঁচ খুলে দেবে।

তা হলে আর ত কোন ল্যাটা থাকে না?

ল। তাই ত দেখ্‌তো হয়। আর আমিও ত সেই জন্যে ছেলের গলায় হাত দিয়ে দেখ্‌লাম।

বি। ভাল, গলায় অমন ক প্যাঁচ থাকে?

ল। তার কিছু ঠিক্ নেই। দু তিন প্যাঁচ ও থাকে, বেশীও থাক্‌তো পারে।

বি। যদি পাঁচ সাত ফের থাকে, তা হলে এক এক করে মাথা গলিয়ে খুল্‌তো গেলেত খুব দেরি হতে পারে।

ল। হ্যাঁ, তা পারে বৈ কি?
কিন্তু অত দেরি করা পরামর্শ নয়। তা কত্তো গেলে ছেলে মারা পড়্‌তো পারে।

বি। তবে কি কর্‌বো?

ল। কাঁচি দিয়া নাড়ীর প্যাঁচ গুল কেটে ফেল্‌বো।

কাট্‌বের আগে ছেলের নাইয়ের দিকে এক বাঁধন আর পোয়াতির দিকে নাড়ীতে এক বাঁধন দেবে। তা হলেই সব দিক রক্ষে হলো কি না?

বি। হ্যাঁ, এ বেশ উপায় বটে।

আচ্ছা, আমাদের এ দাইরে বুঝি এর কিছু সন্ধান টন্ধান জানে না?

ল। তা কেমন করে জানবে? তাদের কেউ না বলে দিলে ত আর তারা আপনা আপনি শিখতে পারে না?

বি। তা সত্যি। কিন্তু আহা! এমন দিন কবে হবে যে আমাদের দেশের দাইরে আর সব মেয়ে ছেলে এ সব জানবে। তা হলে যে মুলুক রক্ষা পায়। হ্যাঁ গা ছেলের মাথা বেরিয়ে যে অমনি থাক্‌ল্যো, আর বেরোয় না কেন?

ল। অত উতলা হয়ো না। উতলা হওয়ার কর্ম্ম নয়। ছেলের মাথা বেরিয়ে শরীর বেরুতে একটু গৌণ হয়ে থাকে। সে জন্যে কোন চিন্তা নেই।

বি। তাই না থাকল্যেই হলো।

আচ্ছা, মাথা ধরে টানলো কি ছেলে বেরিয়ে আসে না?

ল। আ সর্ব্বনাশ! ও কথা মুখেও এনো না। তা হলে কি আর রক্ষা আছে?

ছেলেটী অমনি মারা যাবে।

বি। কেন, কেমন করে মারা যাবে?

ল। ঘাড়ের শিশেতে যে হাড় আছে, সেই হাড়ের মধ্যে একটা শির * আছে, সেই শিরে টান

* মেডলা অবলঙ্গেটা। (medulla oblongata)

পড়্‌বা মাত্র ছেলে অম্‌নি মরে তা আর দেখতেও শুন্তেও হয় না।

ছেলের মাথা ধরে টান্‌লেও সেই শিরে টান পড়্‌বে বুঝ্‌তেই পাচ্যো।

বি। বটে? তবে আমাদের দাই মাগীরে কি? তারা ত তবে মাথা ধরে টেনিই অনেক ছেলে মেরে ফেলেছে।

ল। কি কল্যে কি হয় না জান্‌ল্যে শুন্‌ল্যে অমন করে মেরে ফেল্‌বে তার আশ্চর্য্য কি?

কিন্তু এতে তাদের দোষ দেয়া যায় না। কেন না, তারা জানে না বলেই না এমন করে থাকে। নতুবা ছেলে মেরে ফেলা ত তাদের সাধ নয়।

বি। তা সত্যি।

ভাল, ছেলের মাথা ধরেত কখন টানবে না বল্যে। কিন্তু মাথা বেরিয়ে যদি শরীর বেরুতে বেশী গৌণ হয়, তা হলেও, কি কিছু উপায় কর্‌বে না?

ল। উপায় অবিশ্য কর্‌বে। নৈলে ছেলে যে মারা যাবে।

বি। সে উপায় টা কি?

ল। তা বল্‌চি।

ছেলের মাথা বেরিয়ে একটু খানি পরেই যদি ব্যথা আসে তা হলেই জান্‌ল্যে যে আর কিছুই

কত্ত্যে হবে না। ছেলে আপ্‌নিই হবে। কিন্তু তা না হয়ে মাথা বেরণর পর যদি ব্যথা পড়ে যায় তা হলেই জান্‌ল্যে যে ছেলে হতে দেরি হলো।

এ দেখে পোয়াতি শীঘ্র খালাস করবের যদি কোন উপায় না করা যায় তা হলে ছেলেটি মারা যায়।

বি। উপায় টা কি গা?

ল। ছেলের মাথা বেরিয়ে পোয়াতির ব্যথা পড়ে গেলে, পোয়াতির পেটের উপর বেশ করে হাত বুলবে। হাত বুলুতে বুলুতেই ব্যথা আস্‌ব্যে। ব্যথা এলেই আর ছেলে হতে দেরি হবে না।

বি। ভাল এ একটা সংকেত জানা থাক্‌ল্যো। কিন্তু শুদ্ধু হাত বুলনয় যদি ব্যথা না এলো তা হলে কি কর্‌ব্যে?

ল। তারও উপায় আছে বল্‌চি।

এক জনকে পোয়াতির পেট টা হাত দিয়ে বেশ করে চেপে ধত্ত্যে বলব্যে। আর দাই ছেলের ঘাড়ে এক হাত আর বগলে আর হাতের একটা কি দুটো আঙুল দিয়ে আস্তে আস্তে টেনে বার্‌ কর্‌ব্যে। তাতে ছেলে কি পোয়াতি কারুই কষ্ট হবে না।

আর বুঝ্‌তেই পাচ্যো এমন করে বার্‌ কল্যে

ছেলের ঘাড়ে একটুও টান পড়্ব্যে না।

বি। হ্যাঁ, তা বেশ বুঝ্ত্যে পাচ্যি।

আচ্ছা, কৌশল করে দাইতে ছেলে টেনে বার্ কর্ব্যে বল্যে, কিন্তু পোয়াত্তির পেটে চাপ্ দেবে কেন?

ল। পেটে চাপন না দিয়ে ছেলে অম্নি টেনে বার্ কল্যে ভারি রক্ত ভাংত্যে পারে।

তাতে চাই কি পোয়াত্তি মারা পড়্ত্যে পারে।

বি। বল কি? ছেলে টেনে বার্ করা ত তবে বড় ভয়ানক? পার্তি পক্ষে তবে ত ছেলে টেনে বার্ করা উচিত নয়?

ল। তা নয় ই ত।

টেনে বার্ কর্বের নিতান্ত দরকার হলে পেটে চাপ না দিয়ে কখন বার্ কর্ব্যো না।

এটা যেন সকলেরই বেশ মনে থাকে।

বি। এই যে আমাদের কথা কৈত্তে কৈত্তেই ছেলের কাঁধ বেরুলো দেখ্চি।

ল। হ্যাঁ, তা ত বল্যেম্ই যে ছেলের মাথা বেরিয়ে একটু পরেই কাঁধ, বুক, পেট এক এক করে সব বেরবে।

তুমি ডান্ হাত খান ঐ জায়গায় দিয়ে রেখো। আর বাঁ হাত দিয়ে মোহিনীর পেট টা চেপে

ধর। আমি, এ দিকে ছেলে যেমন বেরুচ্যে অম্‌নি দু হাত দিয়ে ধরি।

বি। ছেলের মাথা আর কাঁধ বেরুলেই কি পোয়াতির পেট হাত দিয়ে চেপে ধত্যে হবে?

ল। হ্যাঁ ঠিক বলেছ। এ একটা নিয়ম জেনে রেখো।

বি। পোয়াতির প্রসবের দুওরের নীচে থেকে তবে এখন হাত নিতে পারি?

ল। হ্যাঁ, তা পার।

কেন, আগেই ত বলিচি যে ছেলের কাঁধ বেরুলে আর ওখানে হাত দিয়ে রেখে কাজ নেই।

বি। তা বলেছ বটে, তবু একবার জিজ্ঞাসা কচ্যি। আচ্ছা, পেটের উপর হাত এমন করে কতক্ষণ দিয়ে রাখ্যে হবে?

ল। যত ক্ষণ ফুল না পড়ে ততক্ষণ রাখাই উচিত। তার পর কি কি কত্যে হবে বলচি।

বি। রাম বল, ছুটো দু জায়গায় হলো বাঁচল্যেম। ওরে উলু দে উলু দে, মোহিনীর খোকা হয়েছে।

ল। তা দিচ্যে। তুমি আসল বর্ম্ম ভুলো না।

মোহিনীর পেটের উপর থেকে হাত নিও না। আমি, ছেলের যা যা কত্যে হয় তা কচ্চি। ছেলে ভুমিষ্ঠ হলেই তাকে পোয়াতির ডাইনে কি বাঁয়ে সরিয়ে রাখ্যে। নৈলে যদি রক্ত টক্ত ভাঙে

ত ছেলের চোকে, মুখে, নাকে, কানে গিয়ে সর্ব্বনাশ হতে পারে।

বি। না, তা নিচ্চি নে। আচ্ছা, তুমি সেই জন্যেই বুঝি তাড়াতাড়ি ছেলে অমন করে সরিয়ে রাখলো? বটে বটে বুঝিচি।

ল। আগে ছেলের মুখের মধ্যে আঙুল দিয়ে দেখি, লাল ঝোল কিছু আছে কি না?

যদি থাকে ত বেশ করে পরিষ্কার করে দিই। একেই দাইরে "ঘড়ঘড়ে ভাঙা" বলে।

বি। মুখের মধ্যে লাল ঝোল এলো কোথা থেকে?

ল। কেন, মাথা বেরবার সময়, তা আর বুঝতে পাচো না?

ছেলে বেশ কাদ্‌চো, তবে আর কি, এখন নাড়ি কাটি।

বি। ছেলে না কাঁদ্‌লো বুঝি নাড়ী কাটতো নেই?

ল। বাজেই, না কাঁদলেই যে জানা গেল, ছেলে হাঁপিয়েছে। হাঁপালে পর তাকে সুস্থ না করে নাড়ী কাটলো যে মারা যাবে।

বি। আচ্ছা, ছেলে হাঁপায় কেন?

ল। পোরাতি খালাস হতে ক্লেশ পেলে কি বড় দেরি হলে ছেলে হাঁপায়।

বি। ছেলে হাঁপালে পর তাকে বাঁচাবার উপায় কি?

ল। বাঁচাবার উপায় বড় সহজ।

আগে মুখের মধ্যে আঙুল দিয়ে দেখ্‌বো যদি লাল ঝোল থাকে ত বেশ করে পরিষ্কার করে ফেল্‌বো।

তার পর হিম জল খাবলা দুই তিন নিয়ে ছেলের চোখে মুখে ছিটিয়ে দেবে। এ কল্যেই ছেলে খাবি খাওয়ার মত বার দুই তিন করিই আমনি কেঁদে উঠবে।

কাঁদলিই ভয় গেল।

বি। চোকে মুখে হিম জলের আছড়া দিয়ে যদি কিছু না হলো ত কি কর্‌বো?

ল। তা হলে একটা পাত্রে হিম জল রেখে ছেলের গলা পর্য্যন্ত তাতে ধাঁ কোরে ডুবিয়ে দেব। ডুবিয়ে দিয়েই অমনি তখনি তুল্‌বো।

তা হলেই ছেলে চম্‌ক্যে ওটার মত হয়েই কেঁদে উঠ্‌বে।

শুদু এতে যদি কিছু না হয় তা হলে ছেলেকে অম্‌নি করে একবার হিম জলে, আর একবার গরম জলে গলা পর্য্যন্ত ডুবিয়ে ধত্ত্যে হবে আব তুল্‌তে হবে।

এই রকম বার কতক কত্যে কত্ত্যেই ছেলে কেঁদে উঠ্‌বে। কাঁদ্‌লিই বালাই গেল।

ছেলের গায়ে বেশ সয় এম্‌নি গরম জল ব্যভার কর্‌বো। বুঝেছ ত?

বি। হ্যাঁ, তা বেশ বুঝিচি।

আচ্ছা, তবে বল যে ছেলে হবার আগে আঁতুড় ঘরে হিম জল আর, গরম জল আলাদা আলাদা পাত্রে করে রাখা চাই?

ল। তা চাই বৈ কি? নৈলে সে সময় যে আন্‌তো নিতেই ছেলে মারা যাবে।

শুদ্ধু জল বলে কেন, এক জোড়া কাঁচি, একটু সরু ফিতে, হাত চেরেক লম্বা আর হাত খানেক বহোর এক খান মোটা মারকিনের চাদর, একটু ফরসা সরু ন্যাকড়া আর হাত দুই লম্বা এক টুকরো ফ্লানেল কাপড়, রাখা চাই।

বি। কেন, ও সকল জিনিষের দরকার কি?

ল। দরকার কি তা পরে দেখিয়ে দিচ্চি।

বি। আচ্ছা, হিম জলে আর গরম জলে ছেলেরে অমন করে গলা পর্য্যন্ত ডুবিয়ে যদি কিছু না হলো? ছেলে যদি তাতেও না কাঁদল্যো তা হলে কি ক্ষান্ত হবে, না আর কোন উপায় দেখ্‌ব্যে?

ল। ক্ষান্ত হবে কেন?

ছেলেরে কোলে চিত করে শুইয়ে তার দুই পাঁজর দু হাত দিয়ে ধর্‌ব্যো। আর তার মুখে মুখ দিয়ে ফুঁ দেব।

পাঁজর একবার করে চাপ্‌ব্যো আর সল দেব। যখন মুখের মধ্যে ফুঁ দেব তখন আর পাঁজর

চাপবো না।

এই রকম অনেক ক্ষণ পর্য্যন্ত বল্যে পর তবে ছেলে কেঁদে উঠবে।

বি। মুখের মধ্যে ফুঁ দিলে আর পাঁজর এমন করে চাপল্যে কি হবে?

ল। ও রকম কল্যে কি হবে তা বলচি। নিশ্বাস টেনে নিলে বুকের ছাতি ফোলে তা জান?

বি। হ্যাঁ, তা ত বেশই জানি।

ল। আর নিশ্বাস ফেল্যে বুকের ছাতি কমে যায় তাও জান?

সেই জন্যে ছেলে নিশ্বাস নিলে আর ফেল্যে তার বুকের ছাতি যে রকম ফোলে আর কমে, হাত দিয়ে তার পাঁজর চেপেও ঠিক্ সেই রকম করবো।

আর নিশ্বাস নিলে বুকের মধ্যে বাতাস গিয়ে থাকে। আমিও তার বদলে মুখের মধ্যে ফুঁ দিয়ে ছেলের বুকের মধ্যে বাতাস পুরে দেব।

বি। তবে বল ছেলেকে কল কৌশল করে নিশ্বাস ফেলাবে।

ল। তা না ত কি? নৈলে কি ছেলেকে বাঁচান যায়?

বি। এতে ছেলে না বাঁচলেই যেন তার আশা ভরসা ছেড়ে দেবে, কেমন?

ল। কাজে কাজেই। আর কিছু উপায় না থাকলো আর কি কর্‌ব্যো?

বি। ছেলেকে বাঁচাবার জন্যে আগে যে যে উপায় গুল বল্যো, সে সব দেখে তবে এটা কর্‌ব্যে, কেমন?

ল। হ্যাঁ, এইটিই হচ্চো শেষ উপায়।

এ ছাড়া ছেলের পাছায় বার কতক চাপড় মাল্যো আর নাকের মধ্যে আর টাকরায় পালক দিয়ে সুড় সুড়ি দিলেও বাঁচাতে পারা যায়। কিন্তু এ গুল প্রথমে করা চাই।

আর শোন, ছেলে হয়ে যদি দেখল্যে যে কাঁদল্যোনা, আর চোক মুখ সব নীল মুর্ত্তি হয়ে গিয়েছে তা হলে তার মাইয়ের দিকে তিন আঙুল আন্দাজ রেখে নাড়ী কেটে ফেল্‌বো। নাড়ী কেটেই অমনি তখনি না বেঁধে তা থেকে প্রায় কাঁচ্চা খানেক আন্দাজ রক্ত পড়্‌তো দিও। কাঁচ্চা খানেক রক্তপড়ে গেলে তবে নাড়ী বাঁধ্‌ব্যো।

এই রক্তটা পড়ে গেলেই দেখ্‌বো যে ছেলের চোক মুখ আর তেমন নীল মূর্ত্তি থাক্‌ব্যো না এ করেও যদি দেখ যে ছেলে নিশ্বাস ফেলবার চেষ্টা কল্যে না কি কাঁদল্যো না, তা হলে আগে যেমন বলিচি চোকে মুখে হিম জলের ছিটে প্রভৃতি সব দেবে।

আমি যা বল্যেম বেশ করে তলিয়ে বুঝলে কি না?

বি। বুঝিচি। এ বোঝা আর শক্তটা কি? তুমি আমাকে বুঝিচি কি না জিজ্ঞাসা কচ্য কেন তাও বল্‌তো পারি।

ল। কেন বল দেখি।

বি। ছেলের চোক মুখ নীল মূর্ত্তি হয়ে গিয়েছে এমন না দেখ্‌ল্যে আর নাড়ী থেকে রক্ত বার কত্তে দেব না। কেমন্ ত?

ল। ঠিক্ বলেছ। মনের কথাটি টেনে বার করেছ। তোমার মত বুঝ্‌তে ত আর মেয়ে দেখিনে গা।

বি। যাক্ ছেলে হাঁপালে পরে তাকে বাঁচাবার ত তবে অনেক উপায় দেখ্‌চি?

ল। তা অনেক বৈ কি?

কিন্তু এত উপায় থেকেও তোমাদের দাইয়ে কত বাছাকে মরা বলে জীয়ন্ত ভাসিয়ে দিয়েছে।

বি। তা দিয়েচিই ত। তারা কি আর এত কল কৌশল জানে? ছেলে হয়ে না কাঁদ্‌লেই হাতা কাতা ছেড়ে দিয়ে বসে থাকে। তবে কোন কোন করিত বর্ম্মা দাই শরায় করে ফুলে তাত দিয়ে থাকে, ছেলের মাথার হিম জল ঢালে আর গোলমরিচ চিবিয়ে ছেলের নাকে মুখে ফুঁ দেয়। এ গুল করায় কি কিছু উপকার আছে।

ল। ফুলে তাত দিলে কি উপকার হয় তা আমি বল্‌তো পারি নে। মাথায় জল ঢালায় উপকারের চেয়ে বেশী অপকার আছে। ছেলে ওতে আরো নির্জীব হয়ে পড়তো পারে। ঝালের ফুঁ দেয়া সোজা জ্ঞান কোরো না। ওতে যদিই বাঁচে ত ভয়ানক কাশ রোগ জন্মিয়ে দিতে পারে। তার পর নাড়ী কাটে কেমন করে, দেখ।

বি। নাড়ী কাটার আর কি দেখ্‌ব্যো চোঁচালি দিয়ে ত কাটব্যে?

ল। নাড়ী কাটার আর কি দেখবো এ কথা বেলো না। নাড়ী কাটা আর বাঁধার দোষে অনেক বাছার প্রাণ গিয়েছে।

বি। বল কি? এত কখন জান্তোম না।

তবে দেখতো হলো নাড়ী কি রকম করে কাট্‌বো আর কি রকম করেই বা বাঁধবো?

ল। এক জোড়া কাঁচি আর হাত খানেক সরু ফিতে আন্‌তো বল দেখি।

বি। কেন, আমাদের দাইরে ত তাঁত দিয়ে নাড়ী বাঁধে আর চোঁচালি দিয়ে নাড়ী কাটে তাতে কিছু দোষ আছে না কি?

ল। এমন কিছু বিশেষ দোষ নাই, তবে তাঁত নাকি বড় সরু আর ধারাল, চাই কি বাঁধনের জায়গায় নাড়ী কেটে যেতেও পারে। নাড়ী কেটে গেলে বেশী রক্ত পড়ে ছেলে মারা পড়্‌তোও পারে।

আবার গোড়ায় আর একটা বাঁধন না দিলে আর রক্ত থামান যায় না।

বি। তবে আর এতে বিশেষ দোষ নেই কেমন করে? তুমি ফিতে দিয়িই নাড়ী বাঁধ, মিছে ল্যাটায় কাজ নেই।

ভাল, চোঁচালি দিয়ে নাড়ী কাটার দোষ কি?

ল। ছেলে তাতে ভারি ব্যথা পায়। পুঁচিয়ে কাট্‌ত্যে হয় কি না? দেখেচই ত যে নাড়ী কাট্‌বের সময় ছেলে বড় কাঁদে। ধারাল কাঁচি দিয়ে কাট্‌ল্যে ছেলে টেরও পায় না। কাজে কাজেই কাঁদেও না।

বি। তবে আর কেন চোঁচালি দিয়ে নাড়ী কেটে ছেলেকে মিছে মিছি ব্যথা দেবে?

ধারাল কাঁচিও আছে, তাই দিয়েই কাট। চোঁ-চালি দিয়ে নাড়ী কাটা ত শাস্ত্র নয়, যে ঐ দিয়ে কাট্‌তিই হবে।

ল। আহা! তোমার কথা শুনে বড় খুসী হলেম। আমি ত অনেক মেয়ে দেখিচি, কিন্তু তোমার মত কেউ বুঝত্যে সুঝত্যে পারে না। বরাবর যেটা হয়ে আসচ্যে সেটা তারা কর্‌বিই। চোকে আঙুল দিয়ে তার দোষ দেখিয়ে দিলেও তারা তা কত্যে ছাড়ব্যে না।

বি। সেটা ভারি দোষ। তা কল্যে কি আর সংসার

চলে? আমরা আজ যে রকম আছি দশ বছর পরেও যদি সেই রকম থাকি, তা হলে আর মানুষের শ্রী বৃদ্ধি হবে কেমন করে? যেটা ভাল দেখবো্যা সেইটিই কর্‌বো্যা। তার আর এ দিক্‌ ও দিক্‌ করবো্যা কেন?

ল। তবে এই দেখ, নাইয়ের দিকে তিন আঙুল আন্দাজ রেখে একটা বাঁধন দিলাম। তার পর বাঁধনের ও দিকে আধ আঙুলেরও কম বাদ দিয়ে আর একটা বাঁধন দিলাম।

এই দুই বাঁধনের মধ্যে কাঁচি দিয়ে কাটলেম।

কৈ, ছেলে কাঁদ্‌লো্যা?

বি। না, তাই ত আহা! চোঁচালি দিয়ে নাড়ী কেটে তবে বাছাদের যথার্থই মিছেমিছি কষ্ট দিই।

যাক, এখন এ বেশ শেখা গেল। আমাকে যদি কখন নাড়ী কাট্‌ত্যে হয় তা হলে কখনই চোঁচালি দিয়ে কাটবোনা। আচ্ছা, নাড়ীতে দুটো বাঁধন দিলে কেন?

আমাদের এ দাইরে ত একটা বাঁধনই দিয়ে থাকে?

ল। দুটো বাঁধন দেয়া ভারি আবশ্যক। তা না দিয়ে নাইয়ের দিকে সুদ্দু একটা বাঁধন দিয়ে নাড়ী কাট্‌ল্যে, পেটের মধ্যে যদি আর একটী ছেলে থাকে ত সেটী মারা পড়্‌ত্যে পারে।

বি। পেটের মধ্যে আর একটী ছেলে থাকা কি রকম?

ল। কেন, পোয়াতির কি যমক ছেলে হতে নেই?

বি। তা হবে না কেন?

ল। যমক হলে যে দুটী ছেলিই একবারে হয় না, তা জান?

বি। হ্যাঁ, তা বেশ জানি। একটী আগে হয় তার পর খানিক বাদে আর একটী হয়।

ল। পোয়াতির একটী ছেলে হবে কি যমক হবে তা কিছু আগে থাক্‌তো বলা যায় না।

বি। তা কেমন কোরে জানা যাবে।

ল। তবে আর কি বুঝ্‌তেই পাচ্যো যে নাড়ী কাট্‌বার সময় পেটে আর একটী ছেলে আছে, ভেবে কাটাই উচিত। নৈলে পেটে যদি আর একটী ছেলে থাকে আর তার ফুল আর এর ফুল এক হয়, তা হলে রক্ত পোড়ে পেটের ছেলেটী মারা পড়্‌ত্যে পারে।

বি। বটে। তবে ত একটা বাঁধন দিয়ে নাড়ী কাটা বড় দোষ?

ল। দোষ না হলে আর এত করে বল্‌চি?

বি। আমাদের দাইরে ত এর কিছুই জানে না। তাদের শিখিয়ে দেয়াত তবে ভারি আবশ্যক হচ্যে? নৈলে দেখ একটা সামান্য ভুলে কি অনর্থ ঘট্‌ত্যে পারে।

ল। তা দেখ· দেশের রীত, নীত, আচার ব্যভার, এত ভাল হচ্যে, দাইদের শেখালে বিশেষ উপকার হয় এ ভেবেও কি কেউ এর কোন উপায় দেখ্‌ব্যে না?

বি। চেষ্টা কল্যে কি আর হয় না? আমরা অবলা জাতি, আমাদের দুঃখের দিকে কেউ চোক দেয় না।

দাইরে ভাল না জানা শোনায় যে কত পোয়াতি আর ছেলে মারা পড়্‌চ্যে তা কি পুরুষেরা এক বার ভাবে, তাই এর উপায় কর্‌ব্যে? যা হোক্‌ পুরুষেরা বড় নিষ্ঠুর মেনে।

ল। যাক্‌ ও মনে করে এখন আর মিছে আক্ষেপ করে কি হবে?

এখন নাড়ী টাড়ী কাটা হলো, গরম জল আর সাবান দিয়ে বেশ করে ছেলের গা ধুইয়ে দেও। তার পর শুকন কাপড় দিয়ে গা মুছিয়ে দিয়ে ফেলানেল কাপড় দিয়ে ছেলেকে বেশ করে ঢেকে রাখ। ছেলের গা কেমন করে পরিষ্কার কত্যে হয় যে জিজ্ঞাসা করেছিলে, এই দেখ। ভূমিষ্ট হওয়ার পর বেশ করে গা পরিষ্কার করে না দিলে ছেলে বড় অসুখে থাকে। আর গা অপরিষ্কার রাখ্‌ল্যে ছেলের কি রকম ভয়ানক রোগ হতে পারে তা এর আগেই বলিচি। কেমন, মনে আছে ত?

বি। হ্যাঁ, তা বেশ মনে আছে।

যে রোগের নাম কল্যে পোয়াতিরে ডরিয়ে যায় সেই রোগ এসে ঘটে।

কেমন, এই বটে ত?

ল। হ্যাঁ, তবে বেশ মনে আছে।

গৃহস্থের বৌ ঝিরে যদি এ সব নিয়ম টিয়ম গুল বেশ করে জেনে রাখে তা হলে যে কত বাছার প্রাণ রক্ষা পায় তা বলা যায় না।

বি। তার আর ভুল কি?

ল। আর শোনো তোমাকে একটী কথা বল্‌তো ভুলে গিইছি। সেটী জেনে রাখা বড় আবশ্যক।

বি। কি কথা বল্‌তো্য ভুলে গিয়েছ গা, বল না?

ল। ভূমিষ্ঠ হলে পর ছেলেটীকে দেখে যদি বড় দুর্ব্বল বোধ হয় তা হলে নাড়ী কাট্‌বার আগে ফুলের দিক্ থেকে রক্ত চুঁচে নিয়ে এসে নাইয়ের মধ্যে দিয়া ছেলের শরীরে প্রবেশ করিয়ে দিয়ে তবে নাড়ীতে নিয়ম মত বাঁধন দেবে। মায়ের রক্তেই শিশুর জীবন। সুতরাং সেই রক্ত একটু ওরকম করে তার শরীরে প্রবেশ করিয়ে দিতে পাল্যে তার কিছু বলাধান হয় ই হয়।

বি। বেশ যুক্তিটী বলেছ। এটী অমাকে বড় ভাল লেগেছে। আচ্ছা অনেক ঋজু ছেলে দেখিচি ভুমিষ্ট হওয়ার অল্পদিন পরে অতি সামান্য

কারণেই মরে যায়। তাদের পক্ষে ত এ ব্যবস্থা অতি উত্তম হতে পারে?

ল। তাদের পক্ষেই ত এই ব্যবস্থা। আর আমার এটী বলার উদ্দেশ্যও ত তাই।

ভূমিষ্ট হলে পর ছেলেটীকে যদি বড় নির্জীব দেখ তা হলে নাড়ী কাটার পরই মায়ের দিকের নাড়ীর আগা থেকে ৪।৫ ফোটা রক্ত নিয়ে ছেলেকে খাইয়ে দেবে। এ কল্যেই ছেলে চাঙ্গা হয়ে উঠ্‌বে।

বি। এটীও ত বেশ যুক্তি দেখ্‌ছি।



# অষ্টম সর্গ।

-*০*-

প্রসবের তৃতীয় অবস্থা এবং প্রসবের পর প্রসূতির শুশ্রূষা।

—***—

বি। কৈ গা এখনও যে ফুল পড়্‌ল্যো না?

ল। পড়্‌ল্যো বোলে, তার জন্যে অত ব্যস্ত হয়ো না। তুমি পেটের উপর হাত দিয়ে রাখ?

বি। তাত দিয়িই আছি। তুমি না বল্যে আর হাত নিচ্যি নে।

অচ্ছা, আমাদের দাইরে ত ছেলে হলে পরেই অম্‌নি পেটের মধ্যে হাত দিয়ে ফুল বার্‌ কোরে ফেলে।

ল। আ সর্ব্বনাশ! সেটা ভারি দোষ।

বি। ভারি দোষ কি রকম?

ল। পেটের মধ্যে হাত দেয়া আর পোয়াতিকে খুন করা প্রায় সমান। বিশেষ দরকার না হলে পোয়াতির পেটের মধ্যে হাত কখন দেবে না।

এ ছাড়া ফুল টেনে বার্ কল্যে ভারি রক্ত ভাংত্যে পারে। আর টেনে বার্ কত্যে গিয়ে যদি জরায়ুতে নখের খোঁচা টোঁচা লাগে কি ফুল ছিঁড়ে একটু আদ্‌টু জরায়ুর গায়ে লেগে থাকে তা হলেই আর কি সর্ব্বনাশ। শেষে পোয়াতির প্রাণ নিয়ে টানা টানি। সূতিকা জ্বরেই বাছার প্রাণটা যায়।

বি। বটে! ফুল টেনে বার্ করা এত দোষ? তবে আমাদের দাইরে ডাকাত্?

ল। আহা। তাদের অপরাধ কি? তারা কি এর ভাল মন্দ কিছু জানে? জাস্ত্যো ত আমি যেমন যেমন বল্যেম অবিশ্যিই সে রকম কত্যো।

বি। আচ্ছা, তবে ফুল কেমন কোরে বার কর্‌ব্যে?

ল। ফুল বার্ কত্যে হবে কেন? আপ্‌নিই যে পড়্‌ব্যে। ছেলে হওয়ার পর দণ্ড খানেকের মধ্যেই ফুল পড়ে থাকে। তার জন্যে আর ব্যস্ত হতে হবে কেন?

বি। ছেলে হলে পর যে ব্যথা আসে সেই ব্যথাতেই কি ফুল পড়ে?

ল। হঁ্যা, হঁ্যা, ঠিক্ বলেচ। ছেলে হওয়ার পর যে বার কতক ব্যথা আসে তাতেই ফুল ক্রমে এসে পড়ে।

বি। আচ্ছা, দণ্ড খানেকের মধ্যেই যদি ফুল পড়্‌ল্যো ত বড়ই ভাল। কিন্তু যদি দেরি হলো তা হলে

কি কর্‌ব্যে?

ল। তা হলে যখন ব্যথা আসুবে তখনি নাড়ী ধোরে আস্তে২ টান্‌ব্যে। দুবার চার বার ঐ রকম কোরে টান্‌লিই ফুল এসে পড়্‌ব্যে।

বি। ছেলে হলে পর যখন ব্যথা আস্‌ব্যে তখনি ঐ রকম করে নাড়ী ধরে টান্‌ব্যে বল্যে। কিন্তু ব্যথা যদি না এলো তা হলে কি করা যাবে?

ল। তা হলে পোয়াতির পেটের উপর বেশ করে হাত বুলিয়ে দেবে। হাত বুলুতে বুলুতেই ব্যথা আস্‌ব্যে।

এ সব করে যদি দেখ্‌লে যে ফুল পড়্‌ল্যো না, তা হলে ডান্ হাতেই হোক্ আর বাঁ হাতেই হোক্ এক্‌টু নারিকেলের তেল মাখিয়ে আস্তে আস্তে পোয়াতির পেটের মধ্যে দিয়া খুব সহজে ফুল্‌টি ধর্‌ব্যে। ফুল ধরে আস্তে আস্তে জড়ান মত করে পাক দেবে। পাক দিয়ে তবে বার্ কর্‌ব্যে। তা হলেই হলো।

ফুল টেনে বার্ করবের সময় পোয়াতির পেট্‌টা হাত দিয়ে চেপে রাখ্‌ল্যে রক্ত ভাংবে না।

বি। আচ্ছা, পাক দিয়ে জড়ান মত করে ফুল্‌টি বার্ কর্‌ব্যে কেন?

ল। তা কল্যে ফুলের সঙ্গে পোরোটা সব বেরিয়ে আসে। জরায়ুর মধ্যে তার ছেঁড়া খোঁড়া একটু

আদটু কিছুই থাক্‌তো পারে না।

বি। রাম বল, এই ফুল আপ্‌নিই পড়্‌লো। কিছুই ত কত্তো হলো না।

ল। কেন, সে কথা ত তোমাকে এর আগেই বলিছি যে ফুল প্রায় টেনে বার্‌ কত্তো হয় না। আপ্‌নে হতেই পড়ে।

তবে তোমাদের দাইরে যে তাড়া তাড়ি করে ফুল টেনে বার্‌ করে সে তাদের ভারি ভুল।

এতে কি দোষ আছে তা জান্‌লো কি আর অমন করে। কখনই না।

বি। ছেলে হলে পর তবে দণ্ড খানেক না দেখে আর ফুল বার্‌ কর্‌বের কোন চেষ্টা কর্‌ব্যে না?

ল। না, কোন মতেই না। এটা যেন খুব মনে থাকে।

বি। এখন তবে পেটের উপর থেকে হাত নিই?

ল। না, আর একটু পরে।

তুমি সেই মারকিনের চাদর খানা আস্ত্যে বল দেখি।

বি। তা ত আমার কাছেই আছে। ও নিয়ে কি কর্‌ব্যে।

ল। দেখ ত কি করি।

এই টে লম্বা লম্বি দোমত করে মোহিনীর

তল পেটের নীচে থেকে বুকের কড়া পর্য্যন্ত বেশ করে এঁটে জড়িয়ে দিই।

বি। কেন, তা করে কি হবে।

ল। কাপড় দিয়ে অমন করে পেট বাঁধার অনেক গুণ। রক্ত ভাঙে না, পেটের উপর একটা চাপ থাকাতে পোয়াতির সোয়াস্তি বোধ হয়, আর পরে পেট ঝলমলে হয় না। বেশ আঁটা সোঁটা থাকে।

বি। তবে ত এ করার অনেক গুণ বটে।

আচ্ছা, অমন করে ক দিন বাঁধা থাক্‌ব্যে।

ল। দশ দিন। এ দশ দিন আর পোয়াতি বিছানা থেকে উঠে দাঁড়াবে না।

বি। ভাল, আমাদের দাইরে যে পোয়াতি খালাস হলেই একটু পরে তাকে উঠে বস্‌ত্যে বলে সেটা কি রকম?

ল। আ সর্ব্বনাশ! সে বড় দোষ। তা কল্যে চাই কি মূর্চ্ছা গিয়ে পোয়াতি তখনি মারা পড়্‌ত্যে পারে। এ ছাড়া ভয়ানক রক্ত ভাংত্যে পারে।

বি। আমাদের দাইরে তবে না কত্যে পারে এমন কর্ম্মই নেই দেখ্‌চি।

তারা বলে যে প্রসবের পরে উঠে বস্‌ল্যে পেটের রক্তটা সব ঝেড়ে পড়ে যায়।

ল। তাদের বলার কপালে আগুন।

তা নৈলে আর আমাদের দেশে এত পোয়াতি মারা পড়ে?

আহা! দাইরা কবে জান্‌বো শুন্‌বো গা?

তা হলে যে বাছাদের প্রাণ গুল বাঁচে।

বি। তাই ত, এদের গুণ শুনে শুনে যে আমার হরি ভক্তি উড়ে গেল।

ল। আর দেখ, তোমাদের দাইরে জানে যে পোয়াতি খালাস হলে পর রক্ত ভাংত্যেই হবে।

কিন্তু এটা তাদের ভারি ভুল। ঠিক্ নিয়ম মত পোয়াতি খালাস কত্ত্যে পাল্যে এক্‌টুও রক্ত ভাংবের কথা নয়।

বি। বল কি, সত্যি না কি?

ল। হ্যাঁ, তা ঠিক্ জেনো।

কেন, মোহিনীর কি কিছু রক্ত ভেঙেচে?

বি। না, তাই ত রক্ত ত এক্‌টুও ভাঙে নি।

ল। এই রকম করে খালাস কল্যে কোন পোয়াতিরই রক্ত ভাংব্যে না। রক্ত ভাঙাত সোজা কথা নয়।

প্রসবের পর রক্ত ভাঙে বলেই না আমাদের পোয়াতিরে শীঘ্র সাম্‌ল্যে উঠ্‌তে পারে না। নৈলে দেখ যে, দশ বার দিন মধ্যেই পোয়াতি সুস্থ হয়ে উঠে।

বি। বটে! এ ত কখনও জান্তোম্ না।
যথার্থ, তোমার কাছে যে কত শিখ্লাম তা আর বল্‌তে্য পারি নে।

এখন আমার এই ইচ্ছা, যে গৃহস্থের বউ ঝিরে সকলেই এ সকল বেশ করে শেখে।

ল। প্রসবের পর এক দিন এক রাত্রি পোয়াতি বিছানা থেকে এক বারও উঠ্‌বে না। তা প্রস্রাব ক'ত্যেও না।

দশ দিন পর্য্যন্ত পোয়াতিকে খুব সাবধান রাখ্‌বে। বড় একটা উঠ্ বোস্ কত্যে দেবে না। সেটা ভারি নিষেধ।

বি। পোয়াতির আহার কি দেবে?

ল। প্রথম ছু দিন সুদ্ধু একটু [illegible] আর সাগু। আর কিছুই দেয়া যায় না। তা ছুদ সাগু ছুবার তিন বার করে পোয়াতিকে দিতে পার।

তিন দিনের দিন সকাল করে চারটী সরু চেলের ভাত আর এক্‌টু ছুদ দিতে পার। তার পর ক্রমে ক্রমে সৈয়ে সৈয়ে সাবেক মত আহার দিও। কিন্তু ছেলে যত দিন মাই খাবে তত দিন পোয়াতির বেচে গুচে খাওয়া চাই।

বি। হ্যাঁ, তা চাই বৈ কি?

ঝাল খাওয়ান আর তাপ দেয়ার কি হবে?

ল। কেন, ঝাল খাওয়ার কিছু দরকার নেই। তাতে কোন উপকার নেই। কেবল পোয়াতিকে কষ্ট দেয়া মাত্র। খালাস হতে পোয়াতি যে কষ্ট না পায় ঝাল খেয়ে তার বাড়া ক্লেশ পায়। বেশী ঝাল খেলে অগ্নিমান্দ্য, পেট জ্বালা রক্ত আমাসা প্রভৃতি রোগ জন্মে যেতে পারে।

বি। সে কথা সত্যি। তাইতে ত জিজ্ঞাসা কচ্চি যে ওতে যদি উপকার না হয় তা হলে মিছে মিছি কেন কষ্ট দেয়া।

ল। না, ঝাল টাল কিছুই খাওয়াতে হবে না।

বি। সেখ তাপ দেয়ার কথা কি বল?

ল। তোমরা যে রকম সেক তাপ দিয়ে থাক তাতে ছেলে আদ পোড়া করা হয় বৈ ত না?

ছেলে তাতে ভারি কষ্ট পায়।

আমি অনেক ছেলের দেখিচি সেক তাপে গায়ে ফোস্‌কা পড়েছে। আর সেই ধাক্কায় ছেলে মারা গিয়েছে।

বি। বল কি? শুনে যে বড় ভয় হলো গা। তবে কি কর্‌ব্যো?

ল। ছেলের সুদ্ধ নাই বেশ করে সেক দেবে আর কোন খানে তাপ দিতে হবে না। কিন্তু তোমরা যে রকম করে নাইতে সেক দিয়ে থাকে সে রকম করা হবে না। তাতে উপকারের চেয়ে বেশী অপকারই দেখ্‌ত্যে পাওয়া যায়। প্রদীপের

শিসে বুড় আঙুল তাতিয়ে নাইতে সেক দিলে কাঁচা নাইয়ের মধ্যে ও তার চারি পাশে তেল কালি লেগে যায়। এ দেশে অনেক আঁতুড়ে ছেলের যে শীঘ্র নাই শুকোয় না আরও বেশীর ভাগ পাকে তার কারণই এই। যে ছেলের নাই পাকে সে বড় কষ্ট পায়। এ ছাড়া তাতে বিপদ নেই এমন ও নয়।

বি। নাইতে তবে কি রকম করে সেক দেয়া যাবে?

ল। পরিষ্কার সরু ন্যাকড়ার পুঁটলি কয়লার আগুনে তাতিয়ে নাইতে সেক দেবে।

বি। হ্যাঁ, এ বেশ যুক্তি বটে। এ কল্যে নাইতে কালি নাগ্‌ব্যে না অথচ বেশ সেক দেয়া হবে।

ভাল, নাই পাক্‌ল্যে তা সারব্যের উপায় কি?

ল। উপায় অতি সহজ। গরম জল দিয়ে ধুয়ে পরিষ্কার কর্‌ব্যে। আর মসিনের খোলের গরম গরম পুলটিশ রোজ চারি পাঁচটা করে নাইতে দেবে। এ কল্যেই শীঘ্র নাই শুকিয়ে উঠ্‌ব্যে। পরিষ্কার রাখাটাই কেজো। নৈলে সাত রকম প্রলেপ দিলে তারও খারাপ হয়ে ওঠে।

বি। আচ্ছা, এই যে বলে, ছেলের গায় মাথায় জল থাকে সেক তাপ দিলে তবে সে জল যায়।

সে কথা সত্যি?

ল। সে কথা তুমি শুনো না। সে সর্ব্বই মিথ্যে। তা হলে আর ইংরেজদের ছেলে পিলে বাঁচ্‌ত্যো

না। তাদের ত সেক তাপ কিছুই দেয় না।

বি। যাক্, বুঝ্‌লাম, আর বল্‌ত্যে হবে না। তার পর, পোয়াতির মাজাটায় কি সেক দেয়া যাবে ? না তাও দিতে হবে না ?

ল। তা দিতে পার। তাতে কিছু হানি নেই। বরং পোয়াতি তাতে আরাম বোধ করে। কিন্তু তল পেটের নীচে থেকে বুকের কড়া পর্য্যন্ত যে রকম করে কাপড় জড়ান থাক্‌ল্যো, তাতে আর কিছুই কত্যে হবে না। মোহিনী বেশ থাক্‌ব্যে।

বি। ওগো তাই হলেই হলো। পোয়াতি ভাল থাকা নিয়েই ত কথা তা যেমন করিই হোক্।

ল। আর শোন, আমাদের সূতিকা ঘরে যে আট দিন থাকার নিয়ম আছে, সে নিয়মটি বড় ভাল। সে আট দিন আঁতুড় ঘর থেকে বাইরে মোটেই বেরোয় না। এই নিয়মটী যিনি করে গিয়াছেন তিনি বড় জ্ঞানবান্ লোক ছিলেন। দাইরে আমাদের যে রকম জানে শোনে, তাতে আঁতুড় ঘরে এ রকম করে বদ্ধ হয়ে থাকার একটা নিয়ম না থাক্‌ল্যে পোয়াতিরে মারা পড়ত্যো।

বি। কিন্তু এ নিয়ম আজ্ কাল্ অনেক পোয়াতিতে রাখ্‌চ্যে না।

ল। বল কি ? সে কি রকম ?

বি। হরি ঠাকুরের মানসা করে সদ্য আঁতুড় বাড়িয়ে

ঘাটে থেকে স্নান করে আসে। পোয়াতির মত কোন নিয়মই পালন করে না।

ল। আ সর্ব্বনাশ! সে যে বড় দোষ। সে রকম কল্যে হরির বাপেরও সাধ্য নেই যে পোয়াতিকে রক্ষা করেন। তবে দৈবাত্ দুই একটা বেঁচে যায়, কোন ক্লেশ ট্লেশ পায় না।

বি। থাক্ সে কথায় আর কাজ নেই। এখন তোমার কল্যাণে সব জেনে শুনে নিলাম, আমারে আর কে পায়?

ল। হ্যাঁ তোমাকে যা যা বল্যেম যদি মন দিয়ে শুনে থাক, আর মনে করে রাখ, তা হলে তুমি নিজেই এক দাই হলে।

বি। এখন এ দিক্ কারের ত সব করা কর্ম্মা হলো।

ল। হ্যাঁ, তা প্রায় হলো বৈ কি?

আর গোটা কতক নিয়ম বল্যেই হয়।

বি। তবে বল শুনি।

ল। খালাস হওয়ার পর পোয়াতি একটু স্থির হলে, আর এ দিককার নাড়ী টাড়ী কাটা হলে, যাতে তার একটু ঘুম হয় তা করা উচিত। ঘুমটো হওয়া বড় ভাল। তাতে প্রসবের যাতনা চৌদ্দ আনা কম পড়ে।

বি। ঘুম হওয়ার জন্যে কি কত্যে হবে, তবে বল।

ল। বিশেষ কিছুই কত্তে হবে না। আঁতুড় ঘরের মধ্যে কোন গোলমাল না কল্যে কি কথা বার্ত্তা না কৈলে পোয়াতির আপ্‌নিই ঘুম আস্‌ব্যে এখন।

বি। তবে এখনি আঁতুড় ঘরের গোল মাল ঘুচুচ্চি। তার পর আর কি কত্তে হবে, বল।

ল। একখান পরিষ্কার চিকণ ন্যাক্‌ড়া দুই তিন পুরু করে আগুণে তাতিয়ে পোয়াতির প্রসবের দুওরে আর তার চারি পাশে দিয়ে রাখ্‌ত্যে বল।

বি। তা কল্যে কি হবে?

ল। ব্যথা অন্তর হবে।

বি। অমন একবার কল্যে হবে, না মধ্যে মধ্যে আবার গরম করে লাগাতে হবে?

ল। এক বার গরম কল্যে কি আর ন্যাকড়া বরাবর গরম থাকে? ঠাণ্ডা হয়ে গেলে পুনরায় গরম করে লাগাবে।

বি। এ রকম ক দিন কত্তে হবে?

ল। ক দিন তার কিছু এমন নিয়ম টিয়ম ধরা নেই।

ব্যথা অন্তর হলে আর ও লাগাবে না। ব্যথা অন্তর হত্তেও হদ্দ দু দিন। স্থূল কথা ন্যাকড়া খানি পরিষ্কার ও গরম থাকা চাই। কোন রকম দাগ দোগ লাগ্‌ল্যে কি ময়লা হলে বদ্‌ল্যে ফেল্‌ব্যে।

বি। বুঝিচি আর বল্‌ত্যে হবে না।

ব্যথা অন্তর হলে কি করব্যে?

ল। গরম দুদ আর গরম জল সমান ভাগে মিশিয়ে রোজ দুবার করে প্রসবের দুওর ধুয়ে ফেল্‌ব্যে।

বি। তাতে কি উপকার হবে?

ল। এতে সুদ্ধু শরীর পরিষ্কার থাক্‌ব্যে এমন নয়, পোয়াতি শীগ্র সুস্থ হতে পার্‌ব্যে।

বি। তবে ত ও কত্যেই হবে।

ল। খালাস হলে পর পোয়াতির প্রসবের দুওর থেকে কিছু দিন পর্য্যন্ত অল্প অল্প করে রক্ত নির্গত হয়ে থাকে, তা জান?

বি। তা জানিনে ত কি?

ল। তিন দিন, চার দিন, কি পাঁচ দিন পর্য্যন্ত এই রক্তটা রাঙা থাকে। তার পর ক্রমে ক্রমে রং বদ্‌ল্যে গিয়ে ময়লা জলের মত হয়ে যায়।

বি। আচ্ছা, ওটাত প্রায় একুশ বাইশ দিন পর্য্যন্তই থাকে, নয়?

ল। হ্যাঁ, তা বৈ কি? তার পর বন্ধ হয়ে যায়। কিন্তু পেট থেকে মরা ছেলে পড়্‌ল্যে ওটা অতি অল্প দিন নির্গত হয়েই বন্ধ হয়।

বি। তার পর কি বল্‌বে বল।

ল। তার পর বল্‌চি এই যে, কোন কারণে যদি হটাৎ এটা বন্ধ হয়ে যায় তা হলে পোয়াতি বড় কষ্ট পায়।

বি। কি রকম কষ্ট পায়?

ল। তল পেটে ব্যথা হয়, আর তার শঙ্কায় জ্বরভাব হতে পারে। এরই আবার বাড়া বাড়ি হলে বিলক্ষণ রোগ জন্মে গেল।

বি। বটে! তবেত ওটা হঠাৎ বন্ধ হওয়া ভারি দোষ

ল। ভারি দোষ তা আবার একবার করে?

বি। তবে কি কল্যে ওটা হটঠাৎ বন্ধ হয়, সেটা ত জেনে রাখতে হয়। নৈলে পোয়াতিকে সাবধান কর্‌ব্যো কেমন করে?

ল। প্রসবের দুওরে, তল পেটে, কি উরতে হঠাৎ হিম জল লাগ্‌ল্যে ওটা বন্ধ হয়ে যেতে পারে।

বি। বল কি? তবে কি পোয়াতি এক মাসের এ দিকে হিম জলে স্নান কর্‌ব্যে না?

ল। তাত কর্‌ব্যেই না। হিম জলে নামা কি ভিজে কাপড় চোপড়ে থাকা, এও নিষেধ।

বি। আচ্ছা, ন দিনের দিন যে আমাদের পোয়াতিরে নত্তা বেরিয়ে ঘাট থেকে ডুব দিয়ে নেয়ে আসে, সেটা ত তবে ভারি দোষ?

ল। দোষ যা হতে হয়।

আঁতুড়ের মধ্যে আট দিন এত গরমে থেকে, বাইরে মোটে না বেরিয়ে, ন দিনের দিন যে এক বারে ঘাট থেকে ডুব দিয়ে নেয়ে আসা কত দোষের তা আমি বল্‌ত্যে পারি নে। এমন ব্যাম নেই যে এই অনিয়মে হতে পারে না। ধনুষ্টংকার প্রভৃতি ভয়ানক রোগ হতে পারে। আর এতে এমন সকল রোগ হয়েছে আমি দেখিচি।

বি। ও সর্ব্বনাশ! শুনে শুনে যে অবাক হলেম। আহা! এই রকম করে হয় ত কত পোয়াতিই মারা পড়েছে?

তাদের কিন্তু যা হোক্ কিছু দোষ নেই। না বলে দিলে তারা কোথা থেকে শিখ্‌ব্যে?

ল। এখন ইস্তক দেখো সকল মেয়েরাই শিখ্‌ব্যে।

বি। কেমন করে?

ল। কেন, বৈ দেখে?

বি। বৈ কোথায়?

আহা! আমাদের দুঃখ দূর কর্‌ব্যের জন্যে কি কেউ সে রকম বৈ তয়ের করেছে? তুমিও যেমন?

ল। করেছে গো করেছে, আমি কি আর মিথ্যে বল্‌চি?

তত্ত্ব কল্যেই সে রকম বৈ পাবে।

বি। তা হলে যে অবলারা বাঁচে গা?

আচ্ছা, এমন যদি বৈ হয়ে থাকে তা হলে ত মেয়েদের তা বেশ করে শেখান উচিত?

ল। তা না শেখালে আর কি হলো?

মেয়েরা ভাল করে জানব্যে শুনব্যে এই ভেবেই ত সে বৈ লিখেছে।

সে বৈ কেবল মেয়েরা পড়্‌ব্যে বলেই তয়ের হয়েছে বল্যেই হয়।

বি। কেন?

ল। কেন, আবার জিজ্ঞাসা কচ্য?

পুরুষেরা ও সকল জান্‌ল্যে শুন্‌ল্যে আমাদের লাভ কি বল দেখি?

পেয়াতি খালাস হতে কষ্ট পেলে, কি একটু এ দিক ও দিক হলে কি ডাক্তারকে ডেকে থাক?

বি। ও মা! প্রাণ গেলেও ত তা পারি নে।

ল। তবেই দেখ, মেয়েরা নিজে নিজে এ সকল না জান্‌লো পোয়াতিদের আর বাঁচন নেই।

বি। তা সত্যি।

যাক্, স্নান কি তবে গরম জলে কর্‌ব্যে?

ল। হ্যাঁ, প্রসবের পর এক মাস পর্য্যন্ত অল্প গরম জলে স্নান করাই ভাল।

শীত কালের ত কথাই নেই। তাত কালেও প্রসবের পর কিছু দিন পর্য্যন্ত অল্প গরম জল ব্যবহার করা উচিত।

বি। যা বিধি হবে তাই কত্যে হবে তার আর দেখা শুন কি?

বাজ্যে প্রস্রাব কত্যে পোয়াতিতে যে জল ব্যবহার কর্‌ব্যে, তাও ত গরম চাই।

ল। তা চাই বৈ কি?

এক মাসের পর তবে হিম জল ব্যবহার কর্‌ব্যে।

বি। খাবে কি গরম জল?

ল। না গরম জল খেতে গেল কেন?
কাঁচা জল খাবে।

বি। তাই জিজ্ঞাসা করে নিচ্যি।

ল। খালাস হওয়ার পর এক দিন এক রাত্‌ যদি পোয়াতির কোষ্ঠ না হয় ত ভাল হয়। কিন্তু

তার পর যদি সহজে বাজ্যে হয় ত বড়ই ভাল। নৈলে আদ ছটাক খানেক ক্যাষ্টর অইল খাইয়ে দেবে।

আর সুতিকাঘর বেশ পরিষ্কার পরিছন্ন রাখ্বো। পোয়াতির পরণের কাপড় আর গা ও পরিছন্ন রাখা চাই।

তোমাদের পোয়াতিরে মেনে আঁতুড় ঘরে বড় নোওরা কাপড়ে থাকে।

বি। তা না থাক্‌ল্যে চল্‌ব্যে কেন?

ল। কেন?

বি। রক্ত টক্ত লেগে কাপড় সর্ব্বদাই অপরিষ্কার হচ্যে, তা পরণের কাপড় পরিচ্ছন্ন কেমন করে রাখ্‌ব্যে?

ল। রক্ত লেগে পরণের কাপড় অপরিষ্কার হতে কেন দেবে? প্রসবের দুওরে যে কাপড় দিয়ে রাখ্‌ব্যে তাই কেবল যেমন ময়লা হবে অমনি বদ্‌ল্যে ফেল্‌ব্যে।

আর ভাল নতুন কাপড় কি দামি কাপড় এই যেন আঁতুড় ঘরের মধ্যে পর্‌ব্যে না। বাসি করা পুরণ কাপড় পর্ত্যে দোষ কি?
ফর্‌সা কাপড় পরা নিয়েই কথা।

বি। হ্যাঁ, তা পরিষ্কার পরিছন্ন কাপড় চোপড়ে ভাল বৈ কি?

পোয়াতির গা কি রকম করে পরিষ্কার রাখ্‌বো? স্নান ত কর্‌বো না?

ল। স্নান না কল্যে বুঝি আর গা পরিষ্কার রাখা যায় না?

গরম জল করে তাতে গাম্‌ছা ভিজিয়ে নিংড়ে সব গা বেশ করে রোজ মুচে ফেল্যেই হলো। পোয়াতি তাতে কেমন আরাম পায় তা জান? আর ময়লা কাপড়ে মলা গায় তুমি দু দিন থেকে দেখ দিকি, কেমন থাক?

বি। তা কি থাকা যায়? অম্‌নি অসুখ হয়।

ল। তবে পোয়াতিরে কেমন করে থাক্‌বে। তোমাদের দেশের নীত পদ্ধতি হলো এই, কাজেই অসুখ হলেও তারা মুখ ফুটে কিছু বল্‌তে পারে না। চুপ করে সয়ে থাকে।

বি। তা সত্যি।

সূতিকা ঘরের মধ্যে তবে পোয়াতিদের ময়লা কাপড় চোপড়ে থাকা পরামর্শ নয়?

ল। সুতিকা ঘরের মধ্যে বলে কেন? ময়লা কাপড়ে কি মলা গায় কখনই থাকা ভাল নয়। তাতে অনেক রকম ব্যাম হতে পারে। আর দেখ আঁতুড় ঘরের মধ্যে ধোঁয়া হতে দিও না।

বি। কেন, ধোঁয়া হওয়া কি দোষ?

ল। দোষ বৈ কি? ধোঁয়াতে ছেলের চোকের ব্যাম হওয়ার খুব সম্ভব। অত কচি ছেলের চোকে কি ধোঁয়া লাগা সয়? দেখেছই ত সুতিকা ঘরে কত ছেলের চোক নিয়ে পোয়াতিকে বিব্রত হতে হয়।

বি। সে কথা সত্যি, কিন্তু আগুণ রাখ্‌ত্যে গেলেই ত কাজে কাজেই ধোঁয়া হবে।

ল। আগুন রাখ্‌তেই হবে এমন কোন কথা নেই। যদি নিতান্তই দরকার হয় তা হলে এক কোণে কয়লা কিম্বা গুলের আগুণ একটা পাত্রে করে রেখে দেবে, তাতে ধোঁয়া হবে কেন?

বি। আগুণের যদি তত দরকার না হয় তবে না রাখ্‌ল্যেই হবে।

ল। কৈ, আঁতুড় ঘরে, বিশেষ আমাদের দেশে, আগুন রাখার ত বিশেষ দরকার দেখি নে। তবে আগুন রাখ্‌ল্যে সুতিকা ঘরের বাতাস টা পরিষ্কার থাকে এটা কম উপকার মনে করো না।

সেই জন্যে বল্‌চি আগুণও রাখা চাই অথচ ধোঁয়াও হবে না।

—***—

# নবম সর্গ

—০০*০০—

## শিশু-পালন

—***-

ল। যাক্ এখন ছেলেকে একটু ক্যাষ্টর অইল খাইয়ে দেও।

বি। ও মা এত টুকু ছেলেরে নাকি জোলাপ দেয়া যায়?

ল। কেন, ভুলে গেলে নাকি? ভুমিষ্ঠ হয়ে বাজ্যে না গেলে ছেলের কি ভয়ানক রোগ হস্তে পারে তোমাকে কি এর আগে বলি নি?

বি। হ্যাঁ, হ্যাঁ, বলেছ বটে। আমিও ত ভাল দেখ্‌চি। ইরি মধ্যে সে কথা ভুলে গেলাম! তবে ছেলেকে জোলাপ দেও।

আচ্ছা, একটা কথা জিজ্ঞাসা করি, ভুমিষ্ঠ হলে পর জোলাপ না দিলে যদি ছেলের ব্যাম হয়, তা হলে আর সকল ছেলে পিলের ব্যাম স্যাম

হয় না কেন? তাদের ত আর কেউ জোলাপ টোলাপ দেয় না?

ল। তার কারণ আছে।

বি। কারণ টা কি?

ল। প্রসবের পর পোয়াতির মাইয়ের দুদ প্রথম দিন কতক ছেলের পক্ষে জোলাপের কাজ করে। অর্থাৎ ঐ দুদ খেলে বেশ দাস্ত হয়। এই রকম দাস্ত হয় বলেই জোলাপ না দেয়ার যে দোষ সেটা খণ্ডে যায়।

বি। বেশ আরোত ভাল বল্যে। মার দুদ খেয়েই যদি জোলাপের কাজ হলো তবে আর বেশীর ভাগ জোলাপ দেয়ার দরকার?

ল। মার প্রথম ক দিনের দুদ খেলেই যে সব ছেলের সমান বাজ্যে হবে তারই বা ঠিক্ কি?

জোলাপ নেয়ার মত খোলসা না হলেও হতে পারে।

বিশেষ প্রসবের পর তিন দিনের দিন নৈলে ত আর মাইতে ভাল করে দুদ হবে না, যে ছেলে সেই দুদ খেয়ে বাজ্যে যাবে। অত দেরি কত্যো গেলে চাই কি কোষ্ঠ বদ্ধ হয়ে ছেলে মারা পড়ত্যে পারে।

তোমাকে এর আগেই ত বলিছি যে ভূমিষ্ঠ হওয়ার পর ছেলের বাজ্যে না হলে ধনুষ্টংকার

রোগ হ'তে পারে।

তোমরা যাকে "পেঁচোয় পাওয়া" বল।

বি। হ্যাঁ, এ কথা মানি বটে। তিন দিনের দিন নৈলে আর পোয়াতির মাইতে ভাল করে দুদ নামে না। কাজেই এর মধ্যে ছেলেকে জোলাপ না দিলে চলে না।

আচ্ছা, ছেলে হলে পরেই কি তার দাস্ত হওয়া বড় আবশ্যক?

ল। আবশ্যক তা আবার একবার করে? নৈলে আর এতক্ষণ কি বল্‌চি? অনেক আঁতুড়ে ছেলে জান্‌ব্যে শুদ্ধ এই জন্যেই মারা পড়েছে।

বি। ভাল, ভূমিষ্ঠ হলে পর খানিক বাদেই না ছেলে বাজ্যে যায়?

ল। হ্যাঁ, তা প্রায়ই যায় বটে। কিন্তু বাজ্যে বেশ পরিষ্কার হয় না। এই জন্যে জোলাপ দেয়াই পরামর্শ। বিশেষ কোষ্ঠ বদ্ধ থাকা যেখানে এত দোষ।

বি। আর বল্‌তে হবে না। এখন বেশ বুঝিছি। কত টুক ক্যাষ্টর অইল খাওয়াতে হবে দেখিয়ে দেও।

ল। ছোট ঝিনুকের এক ঝিনুক দেও। এক কাঁচ্চার চার ভাগের এক ভাগ ন্যাও, তা হলেই হবে।

বি। আঙুলে করে করে খাওয়াই?

ল। তা না ত কি? কিন্তু ওর সঙ্গে একটু মধু দিয়ে মিষ্টি করে না দিলে ত খাবে না।

বি। সত্যি না কি? দেখি দিকি।

তাই ত এ যে বেশ চক্ চক্ করে খাচ্চো। এ ত মন্দ ফিকির নয়?

আচ্ছা, এ দু দিন ত মাইতে বড় একটা দুদ পাবে না। ছেলে খাবে কি?

ল। কেন, গাইয়ের দুদ জল মিশিয়ে।

বি। মিশিয়ে কেন?

ল। নৈলে অত ঘন দুদ ছেলের পেটে সবে কেন? পেয়াতির মাইয়ের দুদ যে ওর চেয়ে অনেক পাতলা।

বি। কত খানি জল দেব?

ল। যত খানি দুদ তত খানি জল।

বি। জল মিশুলে খাবে ত?

ল। একটু চিনি দিয়ে মিষ্টি করে দিলেই আনন্দ করে খাবে।

বি। মাইতে দুদ হলে ছেলেকে আর কিছুই দেয়া যাবে না?

ল। না, আর কিছুই না। শুদ্ধ মাই খেয়ে থাক্‌বে, যত দিন পর্য্যন্ত দুই একটী দাঁত না বেরবে তত দিন ছেলে গাইয়ের দুদও খাবে না।

অধিক আর কি বলবো।

বি। পোয়াতির মাইতে যদি বরাবর বেশ দুদ থাকে তা হলে ত ছেলেকে আর কিছুই খাওয়াব না। কিন্তু তা না হয়ে, মাইতে যদি ভাল দুদ না হয়, কি প্রথম প্রথম দিন কতক বেশ দুদ হয়ে পরে দুদ খুব কম পড়ে যায়, তা হলে ত ছেলেকে সুদু মাই খাইয়ে রাখা যাবে না।

ল। তা হলে কাজে কাজেই গাইয়ের দুদও খাওয়াতে হবে। কিন্তু আগে যেমন করে গাইয়ের দুদ খাওয়াতে বল্যেম, ঠিক অম্নি করে খাওয়ান চাই। জল না মিশিয়ে খাওয়ালে ছেলের পেটে সবে না। এ যেন সকল পোয়াতিরই বেশ মনে থকে।

আর দেখ, মায়ের দুদ ভাল করে না খেতে পেয়েই অনেক কচি ছেলে মারা পড়ে।

বি। সে কি রকম?

ল। পোয়াতির মাইতে ভাল করে দুদ না হলে, কি দুদ কম পড়্ল্যে ছেলেকে গাইয়ের দুদ খাওয়াতে আরম্ভ করে। দিন কতক গাইয়ের দুদ খেলেই ছেলের বিলক্ষণ পেটের অসুখ জম্ম্যে যায়। ছানা ছানা দুদ তোলে, ছ্যাক্‌ড়া ছ্যাক্‌ড়া বাজ্যে যায়, আর দিন দিন যেন শুকিয়ে ওটে। আর পেটের কামড়ানিতে কেঁদে কেঁদে অস্থির হয়। এই রকম পেটের অসুখটী হলে পর

গাইয়ের দুধ খাওয়ান এক বার বন্ধ করে পেটের ব্যাম আরাম করবার জন্যে বিশেষ তদ্বির না কল্যে ছেলেটী মারা যায়।

বি। ঠিক্ বলেচ। অনেক কচি ছেলেই এই রকম করে মারা পড়ে বটে।

হ্যাঁ গা আমাকে বেশ করে বলে দেও না গা, পোয়াতির মাইতে ভাল দুদ না হলে, কি দুদ কমে গেলে, তার ছেলেকে কি রকম করে মানুষ কত্যে হবে?

ল। তা বল্‌চি শোনো।

ছেলের বাপ যদি বড় মানুষ হয় তা হলে ছেলেকে আর এক পোয়াতির দুদ খাওয়াবে। কিন্তু দুই পোয়াতির ছেলেরই সমান বয়স হওয়া চাই। তা হলেই ভাল হয়। নৈলে দামাল ছেলের মায়ের দুদ এক মাস কি দেড় মাসের ছেলের পেটে সবে না।

বি। ও বাপ্‌রে! অমন যোগাযোগ করা কি গৃহস্থ মানুষের হয়ে ওটে?

ল। সকলেই কি তা পারে বল্‌চি? সে যে টাকার বর্ম্ম। কিন্তু যারা পারে তারা যেন ও ছাড়া অন্য উপায় দেখে না।

বি। ভাল এ নিয়ম যেন বড় মানুষের পক্ষে গেল। আমরা সোমরা কি কর্‌ব্যো?

ল। ছেলেকে গাধার দুদ খাওয়াবে।

বি। গাধার দুদ খাওয়ান বুঝি সোজা জ্ঞান কল্যে ?

ল। তা যদি না পার ত গাইয়ের দুদ জল মিশিয়ে খাওয়াবে।

গাইয়ের দুদ খাওয়াতে হলিই জল মিশিয়ে খাওয়াবে এটা যেন সকল পোয়াতিরই বেশ মনে থাকে। নৈলে ছেলের পেটে সবে না। প্রথম প্রথম যত খানি দুদ তত খানি জল মিশিয়ে খাওয়াবে। তার পরে ছেলে যেমন বড় হতে থাক্ব্যে ক্রমে ক্রমে জলের ভাগ কমিয়ে দেবে। বুঝেছ ত ?

বি। হ্যাঁ, বেশ বুঝিচি।

ভাল, দুদে জল মিশিয়ে তাতে কি একটু চিনি দিয়ে মিষ্টি করে দেবে ?

ল। হ্যাঁ, নৈলে ভাল করে খাবে না। তাই বলে যেন অধিক মিষ্টি না হয়।

বি। দুদ একটু গরম করে খাওয়াবে ? কেমন ?

ল। এক্‌টু গরম করা চাই বৈ কি ?

যত খানি দুদ তত খানি জল মিশিয়ে তাতে একটু চিনি দিয়ে কেবল আগুণে তাতিয়ে নেবে জ্বাল দিতে হবে না, সিদ্ধও কত্যে হবে না। যখন দুদ খাওয়াবে তখুনি একটু আগুনে তাতিয়ে খাওয়াবে।

বাসি দুদ ছেলেরে কখন খেতে দিওনা। তাতে পেটের ভারি অসুক করে। সকাল বেলার দুদ বৈকালে খাইও না। বৈকালের দুদ রেতে দিও না। রেতের দুদ তার পর দিন সকালে খাইও না। এটা ভারি দোষ। এতিই জেন অনেক ছেলে মারা পড়ে। বাসি দুদ খাওয়ালিই ছেলের পেটের অসুখ করে, তার আর কোন ভুল নেই।

বি। বাসি দুদ ত মরে গেলেও ছেলেরে কখন দেব না।

ল। খাওয়ার দোষেই আমাদের দেশের ছেলে পিলের এত ব্যাম স্যাম হয়।

বি। খাওয়ার দোষ কি রকম?

ল। ছেলেকে মাই দেবে তার একটা নিয়ম নেই। হয়ত মাই মুখে দিয়িই আছে, নয়ত ছেলেটা দিনের মধ্যে দুবারও মাই পায় না। এই টিই আমাদের ভারি দোষ।

বি। মাই দেবে তাওকি আবার নিয়ম করে দিতে হবে না কি?

ল। তা নয়? তোমার দুবার করে খাওয়া অভ্যাস তিন বার খাও দেখি?
অসুখ হবে না?

বি। তা হয় বৈ কি?

ল। তবে, ছেলেরা বল্‌তো জানে না বলে না কি?

বি। আচ্ছা, তবে ছেলের খাওয়া দাওয়ার নিয়মটা বলে দেও। ঠিক্ সেই রকম চল্‌ব্যো। তার এ দিক ও দিক হবে না।

ল। ছেলে দশ দিনের হলে পর তাকে সমস্ত দিন রেতের মধ্যে আট বারের জেয়াদা মাই দেবে না। এই একটা মোটা মুটি হিসেব মনে রেখো। এই মাই খেলে আবার তু দণ্ড না হতিই মাই দেয়া বড় দোষ। তাতে ছেলের পেটের অস্থুখ করে।

বি। এ রকম নিয়ম করে ছেলেরে মাই খাওয়ান তবে ক্রমে অভ্যাস করাতে হয়?

ল। ক্রমে অভ্যাস করাণ আর কি! তু দিনেত্তিই হয়।

বি। ভাল, বুঝ্‌লোম। আর কোন নিয়ম টিয়ম আছে?

ল। জেয়াদা রেতে ছেলেরে মাই খাওয়ান অভ্যাস করা ভাল নয়। এক পর রেতের পর আর মাই দেবে না।

বি। ও মা, তা হলে ছেলের গলা শুকিয়ে যাবে না?

ল। না, ও তুদিন অভ্যাস করাল্লিই আর ভারি রেতে মাই খাবার জন্যে কাঁদ্‌ব্যে না। কিন্তু এমন অভ্যাসটি শীঘ্র হয় তার একটী ফিকির আছে।

বি। ফিকির টে কি?

ল। পোয়াত্তির কোলে ছেলেরে রেতে না শুতে দি-লিই হয়।

বি। ওমা, তা না কি পারা যায়?
আর পোয়াতিই বা ছেলে থুয়ে কেমন করে সোয়াস্তি পাবে?

ল। আমি কি আর ছেলেরে আলাদা ঘরে রাখ্‌ত্যে বল্‌চি?
এক বিছানাতিই থাক্‌ব্যে কেবল একটু তফাতে।

বি। একটু তফাতে রেখে লাভ কি।

ল। লাভ এই যে পোয়াতি ঘুমুলে পর ছেলে হাতড়্যে মাই পায় না। একটু উস্ খুস্ করে কি একটু কেঁদে অম্‌নি ঘুমোয়। এই রকম দু দিন চার্ দিন কল্যিই অভ্যাস পেয়ে গেল। মাই খাবার জন্যে রেতে আর ব্যস্ত হবে না। চুপ্ করে ঘুমুবে।

বি। হ্যাঁ, এটা বেশ ফিকির বটে। কেন না, পোয়াতির কোলে রেতে শুয়ে থাক্‌ল্যে মাই খাবার বড় সুবিধা হয়। তাই কি সকল রাতই মাই টান্‌ত্যে পারে।

ল। এই নিয়মে মাই খেতে অভ্যাস করালে সুদ্ধু ছেলে বলে নয়, পোয়াতিরও শরীর বেশ থাকে। ছেলেরে যা অভ্যাস করাও তাই হয় কি না?

বি। তা হয়ই ত। আর এ করাই বা শক্তটা কি? তুমি যে সহজ উপায় বলে দিলে?

ল। সমস্ত দিন রাত যদি মাই দিতে হয় তা হলে কি আর পোয়াতির বাঁচন আছে?
শরীর একবারে গলে যায়।

ঝি। তা সত্যি।

ল। ছেলেকে দুদ খাওয়াবার আর একটা নিয়ম বলে দিই।

পোয়াতির শরীরে রাগ হলে কি কোন শোক দুঃখ হলে ছেলেরে যেন মাই দেয় না।

ঝি। কেন গা কেন?

ল। ও অবস্থায় মাই দিলে ছেলের পেটের ব্যাম হয়। পোয়াতির মনের সঙ্গে আর মাইয়ের দুদের সঙ্গে এমনি সম্বন্ধ যে মন ভাল না থাক্‌ল্যে মাইয়ের দুদও ভাল থাকে না। শরীরে রাগ, কি কোন শোক দুঃখ হলে পোয়াতিতে যদি ছেলেকে মাই দেয়, তা হলে সে দুদ ছেলের পেটে কখন পাক পায় না।

ঝি। বল কি? তাতেই বুঝি আমাদের দেশের ছেলে পিলের এত পেটের ব্যাম হয়? ছোট ছেলে পিলের ত দেখেচি পেটের ব্যাম লেগেই আছে। দু দিন বা ভাল থাক্‌ল্যো, পাঁচ দিন বা পাতলা পাতলা বাজ্যে গেল।

ল। সে কথা বড় মিছে নয়।

দেখেচই ত কত পোয়াতি ছেলেকে মাই দিতে দিতেই অন্যের সঙ্গে ঝগড়া করে। সে বিষ তুল্য দুদ খেয়ে কি ছেলে কখন ভাল থাক্‌তো পারে।

সেই দিনই তার পেটের ব্যাম হয়।

ছেলে মাই দিতে দিতে কাঁদা কাটি করাও ভারি দোষ।

বি। আর বল্‌তো হবে কেন? পোয়াতির মন ভাল না থাকলো ছেলেকে মাই দেবে না মোটা মুটি এইটী জানা থাক্‌ল্যেই হলো কি না?

ল। হ্যাঁ, ঠিক্ বলেচ। তা হলেই হলো।

বি। আহা! এ সব নিয়ম টিয়ম পোয়াতিরে যদি জান্তে পায় তা হলে কি বাছাদের এত ব্যাম হয়?

ল। আর দেখ, ছেলে পিলের ব্যাম স্যাম হলে আরাম করা বড় কঠিন। এ জন্যে তাদের ব্যাম পীড়া যাতে না হয় তার বিশেষ ধরাধর করা উচিত। তার সাক্ষী কেন দেখ না, আঁতুড়ে ছেলেকে পেঁচোয় পেলে তাকে প্রায়ই বাঁচান যায় না। কিন্তু যে যে কারণে ঐ ভয়ানক রোগ হয়ে থাকে তা অতি সামান্য বল্‌তো হবে। মনে কল্যেই সে সকল কারণ দূর করা যেতে পারে।

পেঁচোয় পাওয়া কারে বলে আর তা কি কি কারণে হয়ে থাকে এর আগেই সে সব বেশ করে বলিচি, মনে আছে ত?

বি। হ্যাঁ, তা বেশ মনে আছে।

তুমি যা বল্যে আমর বেশ মনে ধরেছে। কচি ছেলে পিলের ব্যাম হল্যে বাঁচান বড় কঠিন। কিন্তু যত্ন কল্যে সে সব রোগ যাতে না হতে

পায় তা করা যায়।

কেমন্ ত?

ল। হ্যাঁ, ঠিক্ বলেছ। এই বিবেচনা করে ছেলে মানুষ কল্যে আর কোন চিন্তা থাকে না।

আর শোনো, তোমরা একটী ভারি অন্যায় করে থাক, তা জান?

বি। কি রকম?

ল। কচি ছেলের একটু বাড়া বাড়ি ব্যাম হলে, তা যে ব্যামই কেন হোক্ না, তার চিকিৎসা নেই বলে আশা ভরসা ছেড়ে দিয়ে বসে থাকে। চিকিৎসার মধ্যে রোজা নিয়ে এসে ঝাড়ান কাড়ান করে থাকে। কেম্‌ন নয়?

বি। হ্যাঁ, এ আর নয় বল্‌ব্যো কেমন করে? কচি ছেলের একটু বাড়া বাড়ি ব্যামো হলেই মেয়েরা অম্‌নি কানাকানি কত্তো থাকে "ছেলেটী আর রক্ষা পায় না, উপরি ভাব হয়েছে" এই ঠিক্ হলেই রোজার কাছে খবর যায়। রোজা এসে সরুস্যে বাণ মেরে ছেলেটাকে মেরে থুয়ে যায়। এই ত আমাদের কচি ছেলে পিলের চিকিৎসা করার দশা। আমাদেরও কপালে আগুণ, আমাদের দেশেরও কপালে আগুণ।

ল। পেঁচোয় পেয়েছে বলে যে ছেলে বাঁচ্‌ব্যে না গৃহস্থেরা ঠিক্ করেছে, আমি গিয়ে শুদ্ধ একটু ক্যাষ্টর অইল খাইয়ে সে ছেলে আরাম করিচি।

বি। আহা! তোমার কথা শুনে বড় সুখী হচ্যি। আমাদের পোয়াতিরে এ এক বার জান্ত্যে পাল্যে হয়। ছেলের ব্যামো স্যামো হলে কি তারা আর রোজা নিয়ে এসে ঝাড়ান কাড়ান করায়?

ল। সুম্‌কের দুটী দাঁত উঠ্‌ল্যে মায়ের দুদ ছাড়া, আরো কিছু দিতে পার।

বি। আর কি দেয়া যেতে পারে?

ল। একুটু সাগু আর দুদ সচ্ছন্দে দেয়া যায়। তাত্তে ছেলের কোন অসুখ হয় না।

বি। ছেলে কত দিনের হলে তবে তাকে মাই ছাড়ান উচিত?

ল। কসের চারুটী দাঁত বাদে মাড়ীর আর সকল দাঁত যত দিন না উঠ্‌ব্যে তত দিন ছেলে মায়ের দুদ খাবে।

এর আগে দুদ ছাড়ান উচিত নয়। আর তেম্‌নি সব দাঁত উঠ্‌ল্যেও ছেলেরে মাই খেতে দেয়া বিধি নয়। দুই ই দোষ।

বি। আচ্ছা, কসের চারুটী দাঁত বাদে আর সব দাঁত না উঠ্‌তিই যদি ছেলেরে দুদ ছাড়ান যায়, তা হলে কোন ব্যাম স্যাম হয় কি?

ল। তা হয় বৈ কি? নৈলে নিষেধ কচ্যি কেন? ছেলে শুকিয়ে ওটে। আর পেটের ব্যাম হয়।

বি। দুদ ছাড়্‌ল্যে ছেলেরে কি খেতে দেয়া যাবে?

ল। সরু চেলের চারটী ভাত, অল্প করে একটু তরকারি, আর দুদ।

আর দেখ মায়ের দুদ ছাড়্বার সময় ছেলে প্রায়ই বড় কাহিল হয়ে থাকে, এ জন্যে তাকে সে সময় বিশেষ যত্নে রাখা উচিত।

বি। বিশেষ যত্ন করা কি রকম?

ল। বিশেষ যত্ন বল্‌চি এই যে দুদ ছাড়্‌ল্যে পর আহারের দোষে ছেলে পিলের প্রায়ই পেটের ব্যামো হয়ে থাকে। কাজে কাজেই তার খাওয়া দাওয়ায় খুব ধরাধর না কল্যে হবে কেন। পেটের অসুখ করে এমন কিছুই খেতে দেয়া উচিত নয়।

বি। আচ্ছা, মাছের ঝোল দেয়া যেতে পারে না,?

ল। হ্যাঁ, সু মাছের ঝোল দিতে পার।

আমাদের পোয়াতিরে ছেলে পিলে মানুষ কত্যে জানে না।

বি। কেন?

ল। তারা ভাবে যে খুব খাওয়াতে পাল্যেই বুঝি ছেলে শীঘ্র বড় হয়ে ওটে।

এই বলে ছেলেরে চার বারও খাওয়ায় পাঁচ বারও খাওয়ায়।

বি। ছেলেরে তবে ঘন ঘন খেতে দেয়া ভারি দোষ?

ল। ভারি দোষ বৈ কি?

তার চেয়ে না খেতে দেয়া ভাল।

বি। আহারাদির ভবে একটা নিয়ম বলে দেও।

ল। নিয়ম আর এমন বিশেষ কি?

সমস্ত দিন রেতের মধ্যে তিন বারের বেশী খেতে দিও না। নৈলে পেটের অসুখ হবে। আর ছেলেরে কখন গণ্ডে পিণ্ডে খাইও না। সেটা ভারি দোষ।

বি। ঠিক্ বলেছ, সেটা আমাদের ভারি দোষই বটে। ছেলে খেতে না পেরে ওয়াক তুল্যেও তবু খাওয়াতে ছাড়ি নে।

ল। তাতেই ত আমাদের ছেলে পিলের এমন দশা। পেট মোটা, গলা সরু, দেখ্‌ত্যে বিশ্রী, সর্ব্বদাই পেটের ব্যামো আর গায়ে তিন কড়ার বল নেই। এ সব কি সাধে হয়?

বি। ভাল বলেছ, আমার মনে বড় ধরেছে। খাওয়াবার দোষেই ছেলে পিলে গুলরে আমরা এমন করে ফেলি।

ল। যদি অল্প করে করে খাওয়ায় তা হলে গায়ও লাগে বলও হয়।

সুদ্ধ এ বলে নয় খাওয়াবার দোষে অনেক ছেলে পিলে মারাও পড়ে।

আর শোন, ছেলে পিলে, ফল ফুলুরি, মিষ্ট

দ্রব্য যত কম খায় ততই ভাল।

বি। কেন ও গুলতে কি পেটের অসুখ করে?

ল। পেটের অসুখ করে বৈ কি? এ ছাড়া মিষ্টিতে দাঁতের বিলক্ষণ অপকার করে।

বি। বটে তা যদি হয় তবে ফল ফুলুরি কি মিষ্টি খেতে নাই দিলাম।

আমাদের দেশের ছেলে পিলের বুঝি তবে এই জন্যেই এত পেটের ব্যামো স্যামো হয়। তারা যে মিষ্টি খায়।

ছেলে পিলে আবদার ধল্যেই ত দেখিচি মা বাপে সন্দেশ মিঠাই প্রভৃতি মিষ্টি দ্রব্য খেতে দিয়ে থাকে। এ ছাড়া আমাদের দেশের ছেলে পিলের জলপানই ত মিষ্টি দ্রব্য।

ল। যাক্, আর শোন।

ভাত কালে ছেলের গায়ে বেশী কাপড় চোপড় দিয়ে রাখবার দরকার নেই। কেবল রাত্রে যখন ঘুমবে তখনি তার গায়ে একটা কাপড় কি চাদর দিয়ে রাখ্বো।

বি। গা আদুড় করে ঘুমন বুঝি ভাল নয়?

ল। না। তাতে কফ্ কাসি হতে পারে। আর যে ছেলের সর্ব্বদা কফ্ কাসি বা পেটের ব্যামো হয় তার গায়ে একটা গরম কাপড় দিয়ে রাখা উচিত।

বি। গরম কাপড় কি ফেলানেল্?

ল। হ্যাঁ, গরম কাপড়ের মধ্যে ফেলানেলই ত উত্তম।

বি। আচ্ছা, যাদের ফেলানেল্ কাপড় কিনবার শক্তি নেই, তারা ছেলের গায়ে কি দেবে?

ল। কেন, ফেলানেলের বদলে অন্য কাপড় দেবে। ছেলের গা ঢেকে রাখা নিয়েই না কথা।

বি। ভাল, এটা জেনে রাখা গেল।

ল। ছেলে যে ঘরে থাক্‌ব্যে সে ঘরটা বেশ পরিষ্কার পরিচ্ছন্ন হওয়া চাই। ঘরের মধ্যে যেন বাতাস খেলে। দিনমানে সব দুওর জানালা খুলে রাখ্‌ব্যে।

বি। রেতে সব দুওর জানালা বন্ধ করে রাখ্‌ব্যে ত, না?

ল। রেতে দুওর জানালা বন্ধ কত্ত্যে হবে বটে, কিন্তু ঘরের মধ্যে যে এক্‌টুও বাতাস যাবে না, এমন করা হবে না।

বি। সে কি রকম?

ল। ছেলে যে দিকে শুয়ে থাক্‌ব্যে সেই দিককার দুওর জানালা বন্ধ করে আর এক দিকের ঝুম্‌কো ঝুম্‌কি দুটো জনালা খুলে রাখ্‌লিই হলো।

তা হলে ঘরেতেও বাতাস খেল্‌ত্যে লাগ্‌ল্যো, অথচ ছেলের গায়ে বাতাস লাগ্‌ল্যো না।

বি। হ্যাঁ, এ বেশ ফিকির বটে।

ল। শুয়ে থেকে ছেলের গ্রীষ্ম বোধ হলে রেতে

দুওর খুলে দিয়ে কি জানালার কাছে গিয়ে তার গায়ে বাতাস লাগান উচিত নয়।

তাতে কফ্ কাসি ও পেটের ব্যামো হতে পারে।

বি। ছেলে যদি কাঁদেত কি কর্‌ব্যো?

ল। হাত পাখার বাতাস দেবে।

বর্ষা কালে ছেলে পিলেরে খুব সাবধানে রাখ্‌ব্যে। গায়ে সর্ব্বদা যেন বেশ কাপড় চোপড় থাকে। বৃষ্টিতে যেন ভেজে না। কি জলে কাদায় বেড়িয়ে পা ভিজোয় না। পা ভিজোন বড় দোষ।

বি। তাতে কি অসুখ হয়?

ল। অসুক হয় বৈ কি? কফ্ কাসি হয়।

বাতাস আর আলো না পেলে ছেলে পিলে বাড়ে না, তা জান?

বি। হ্যাঁ, তা বেশ জানি।

ল। দশ বার দিনের হলে ছেলেরে কোলে করে প্রাতঃকালে আর সন্ধ্যাকালে বাইরের বাতাসে এক্‌টু এক্‌টু করে বেড়াবে। এতে ছেলের শরীর বড় সুস্থ থাকে।

ছেলের গায়ে বেশ কাপড় চোপড় না দিয়ে কিন্তু বাইরের বাতাস লাগাবে না।

হাঁট্‌ত্যে শিখ্‌লেই বাইরে একটু একটু করে হাঁটাবে।

ছেলেকে যত পরিষ্কার পরিচ্ছন্ন রাখা যায় ততই

ভাল। প্রত্যহ নিয়ম মত একবার করে স্নান করিয়ে দেবে।

বি। প্রত্যহ নাওয়ালে ছেলের কফ্ লাগব্যে না।

ল। পাঁচ সাত দিন অন্তর ছেলের গায়ে জল দিলেই বরং কফ্ লাগে। প্রত্যহ নাওয়ালে একটা অভ্যাস পেয়ে যায় কি না?

ছেলে বেশ থাকে আর কফ্ কাসি কিছুই হয় না।

বি। কাঁচা জলে নাওয়াব, না গরম জলে?

ল। তাত কালে ছেলেরে গরম জলে নাওয়াবার দরকার করে না। হিম জলে নাওয়ানই ভাল। আর শীত কালে যদি ছেলে হয়, তা হলে যত দিন বড় কচি থাকে তত দিন অল্প গরম জল দিয়েই স্নান করান ভাল। তার পর শীত যত যাবে ক্রমে ক্রমে কাঁচা জলে নাওয়ান অভ্যাস করাবে।

ছেলের অসুখ কলো কি ব্যামো স্যামো হলে রোজ নাওয়াবে না। আর ছেলে যদি বড় ঋজু আর দুর্ব্বল হয় তা হলে তাকে যে জলে স্নান করাবে সেই জলে একটু লবণ দিয়ে যেন স্নান করায়।

বি। জলে লবন দিয়ে কি হবে?

ল। জলে লবন দিয়ে স্নান করালে ছেলের গায়ে শীঘ্র বল হয়। আর অত ঋজু থাকে না।

বি। তবে ত এ একটা বেশ সংকেত শেখা থাক্‌লো দেখ্‌চি।

ল। ছেলেকে দুদ খাওয়ানর আর একটা নিয়ম বলে দিই।

তোমাদের পোয়াতিরে দেখিছি, গৃহস্থের কাজ কর্ম্ম সেরে অনেক রেতে যখন শুতে যায় তখন ঘুমন্ত ছেলেকে তুলিয়ে দুদ খাওয়ায়।

এ রূপ করা কিন্তু উচিত নয়।

বি। কেন?

ল। তাতে ছেলের ভারি পেটের অসুখ করে। অত রেতে দুদ খেলে পাক কত্তে পারে না।

বি। ছেলের যদি তাতে অসুখ করে তবে তা না কল্যেই হলো।

ল। আর একটা কথা তোমাকে এই সময় বলে রাখি।

তিন চার মাসের মধ্যেই ছেলের ইংরিজী টিকে দিতে চাও।

বি। ইংরিজী টিকে কেন? আমাদের বাংলা টিকেয় কি দোষ করেছে?

ল। বাংলা টিকে দেয়ায় অনেক বিপদ্।

টিকে দিলে পর যে বসন্ত বেরোয়, চাই কি তাতেই ছেলে মারা পড়ত্যে পারে। তা হলেই টিকে যে জন্যে দেয়া তা হলো, কেমন?

বি। নাঃ টিকে দিলেই যে অমনি ভয়ানক বসন্ত হয়ে ছেলে মারা যাবে এমনি বা কি? টিকে দিয়েও ত

অনেক ছেলে বেঁচে আছে?

ল। তা কি আর নেই বল্‌চি? তবে বাংলা টিকে দেয়ার ফলটা বড় ভয়ানক তাই বল্‌চি। একশ ছেলের বাংলা টিকে দিলে বিশ পঁচিশটী বসন্ত হয়েই মরে যায়। প্রায় তত গুলি মরে বাঁচে। গোড় নেমে দশ পোনরটীর হাত পা যায়, অবশিষ্ট ক টী কেবল ভাগ্যে ভাগ্যে বেঁচে যায়, বড় একটা বসন্ত বেরোয় না বলে। কেমন এ কথা সত্যি কি না?

বি। হঁ্যা, প্রায় বটে।

ল। তবে এ ব্যাপার টা বড় ছোট জ্ঞান কল্যে না কি? আর কোন্ সাহসেই বা ছেলের টিকে দেবে? মর্‌ব্যে কি বাঁচ্‌ব্যে তা কি নিশ্চয় জান?

বি। না, তা কেমন করে জানা যাবে? তবে দেশের যেমন নীত ব্যভার সেই মতই চল্‌ত্যে হয়।

অচ্ছা, ইংরিজী টিকে দেয়াত্তে ত কোন ভয় নেই?

ল। না কোন ভয়ই নেই। মোটে বসন্তই বেরবে না তার আর ভয় কি?

জ্বর নেই, জাড়ি নেই, জ্বালা নেই, যন্ত্রণা নেই কোন ল্যাঠাই নেই। এমন সুবিধা কি আর হতে আছে?

বি। বটে তবে ত সেই ভাল। আচ্ছা ও টিকে দিলে ত আর বসন্ত হওয়ার ভয় থাকে না?

ল। না সে ভয় মোটেই থাকে না।

বি। তবে লোকে ও টিকে না দেয় কেন?

ল। সকলে কি সমান বোঝে? কেউ ভাল বলে কেউ মন্দ বলে। কিছু দিন না গেলে আর আমাদের দেশে ও টিকে ভাল করে চলিত হচো না।

বি। ইংরিজী টিকের নাম ত অনেক দিন অবধি শুনচি। ও টিকে নাকি আবার মধ্যে মধ্যে দিতে হয়?

ল। হ্যাঁ, পাঁচ বৎসর অন্তর দেয়াই উচিত। তা হলে কোন সন্ধ থাকে না।

বি। তবিই ত ইংরিজী টিকের ঐ একটা মহৎ দোষ। মধ্যে মধ্যে না দিলে ত আর হবে না? আমাদের বাংলা টিকে একবার দৈব ত আর দিতে হয় না?

ল। বাংলা টিকে একবার দিলিই যে আর তার কখন বসন্ত হবে না, তা মনে করো না। সে বার কলিকাতায় তা বেশ করে দেখা গিয়েছে।

বি। সে কি? যার বাংলা টিকে হয়েছিল তারও বসন্ত হয়েছিল?

ল। তা না ত কি বল্‌চি? এমন কি যার দুবার এলো বসন্ত হয়ে গিয়াছে সেও সেবার বসন্ত হয়ে মারা পড়েছে।

বি। তবে তোমার কাছে হারি মানলাম।

বাংলা টিকে দিয়েও যদি বসন্ত হওয়ার ভয় না গেল তা হলে ইংরিজী টিকে দেয়াই মঙ্গল।

বাংলা টিকে দেয়া ত তবে "ঘুমন্ত বাঘ চিওন" দেখ্‌চি।

ল। প্রায় তাই ই বটে। যে রোগ নিবারণ কর্ত্তে চাচ্চো, তাই এনে ঘটান বৈত না?

বি। আচ্ছা, এখন ইস্তক তবে আর ছেলে পিলেকে ইংরিজী টিকে বৈ আর কোন টিকে দেবে না। আর অন্য অন্য পোয়াতিদেরও বারণ করে দেব, যেন তারা ছেলে পিলেরে আর বাংলা টিকে না দিতে দেয়।

ল। তোমার কথা শুনে বড় খুসী হলেম। তোমার মত যদি আর সব মেয়েরা বুঝ্‌তে তা হলে কি আর এত দিন ইংরিজী টিকে চলিত হতে বাকী থাক্‌তো?

বি। মেয়েদের এমন করে বুঝিয়ে দিলে কি ভাব তার ছেলে পিলের বাংলা টিকে দিতে দেয়?

কখন না। তারা এর ভাল মন্দ কিছুই জানে না। অনেক পুরুষেই জানে না তা আবার কোণের বউ ঝিরে জান্‌বো?

হা দশা! তবে বল্‌চ্যো যে এই রকম একখান বৈ তয়ের হয়েছে, তাই দেখে যদি এখন সব শেখে?

ল। হ্যাঁ, এখন সকলিই এ সব ভাল মন্দ জান্‌ত্যে পার্‌ব্যে।

বি। ছেলে কত দিনের হলে তার ইংরিজী টীকে দেবে?

ল। দরকার হলে মাস খানেকের হলেই দিতে পারে।

বি। টিকে দেয়ার আবার দরকার হওয়া কি রকম?

ল। তা বল্‌চি।

এই বোধ কর মাঘ মাসে যদি ছেলে হয় তা হলে ছেলে এক মাসের হলেই তার ইংরিজী টিকে দেবে। কেন না ফাল্গুণ চৈত্র, বসন্ত রোগের সময়। আগে টিকে দিয়ে না রাখ্‌ল্যে জানি কি যদি ছেলিটীর বসন্ত হয়।

টিকে দেয়ার দরকার হওয়া কারে বলে এখন বুঝ্‌লে?

বি। হ্যাঁ, এখন বেশ বুঝিচি।

আচ্ছা, অত কচি বেলায় ও টিকে দেয়া যায়?

ল। তা যাবে না কেন? ওতে ত আর কিছু কষ্ট নেই যে কচি ছেলে সৈতে পার্‌ব্যে না।

বি। কি মাসে ও টিকে দেয়?

ল। শীত কালেই দিতে হয়। কার্ত্তিক মাস থেকে ফাল্গুণ মাস পর্য্যন্ত ও টিকে দেয়ার সময়। ধুপ্ ফুট্‌ল্যে টিকে দেয়া বিধি নয়।

বি। আচ্ছা, আমাদের বাংলা টিকেও ত ঐ সময় দিয়ে থাকে।

ল। হঁ্যা, টিকে টা শীত কালে দেয়াই ভাল।
এখন বাংলা টিকে আর ইংরিজী টিকের ইতর বিশেষ বুঝ্‌তে পাল্যে।

বি। হঁ্যা, তা বেশ বুঝ্‌তে পেরেছি।

ল। আর শোন, কচি ছেলে পিলে যদি দেখ্‌ল্যে যে এক দিন এক রাত্ত বাজ্যে গেল না তা হলে তার পর দিনই ছেলেকে একটু ক্যাষ্টর অইল খাইয়ে দিতে চাও।

বি। কত টুকু ক্যাষ্টর অইল খাওয়াব?

ল। ছেলের বয়স বুঝে জোলাপের মাত্রার ইতর বিশেষ কত্যো হবে।
আট দিন, দশ দিন, পোনের দিন কি এক মাসের ছেলেরে এক কাঁচ্চা ক্যাষ্টর অইলের চার ভাগের এক ভাগ খাইয়ে দেবে।
এক মাস থেকে দু মাস পর্য্যন্ত এক কাঁচ্চার অর্দ্ধেক খানিক খাইয়ে দেবে। তার পর বয়স বুঝে তেলের মাত্রা বাড়িয়ে দেবে।
ক্যাষ্টর অইল খাইয়ে যদি দেখ যে ছেলে বাজ্যে গেল না, তা হলে ঐ তেল একটু নিয়ে ছেলের পেটে মালিষ করে দিলেই তখুনি বাজ্যে যাবে।

বি। বল কি? ক্যাষ্টর অইল পেটে মালিষ কল্যে বাজ্যে হয়? এত জান্‌তেম্‌ না। এ ত তবে বড় সুবিধে বল্‌ত্যে হবে।

ল। ক্যাষ্টর অইল জোলাপ ছেলে পিলের বড় অসুদ।

পেটের ব্যামো হলে, কি পেট কামড়ালে ঐ জোলাপ দিলেই ছেলে আরাম হয় আর কিছুই কত্তে হয় না।

বি। পেটের ব্যামো হলে আবার জোলাপ দেয়া কি রকম?

ল। ছেলে যদি বারে বারে ছ্যাকড়া ছ্যাকড়া বাজ্যে যায় তা হলেই জানা গেল যে সেই ছ্যাকড়া ছ্যাকড়া ক্রূর মল ছেলের পেটে যত দিন থাক্‌ব্যে তত দিন পেটের ব্যামো কিছুতেই আরাম হবে না। এ দেখে যদি ছেলের ক্যাষ্টর অইল জোলাপ দেয়া যায় তা হলে ঐ দুষ্ট বদ্ধ মল পরিষ্কার হয়ে গেলিই ছেলের পেটের ব্যামো সেরে গেল। পেটের ব্যামো হলে ক্যাষ্টর অইল জোলাপ দেয়ার দরকার এখন বুঝ্‌ত্যে পাল্যে?

বি। হাঁ, এখন তা বেশ বুঝিচি।

ল। ছেলে পিলের পেটের ব্যামো হলে ক্যাষ্টর অইল জোলাপ দেয়ার প্রায়ই দরকার হয়।

বি। তার যে বল্যে ছেলের পেট কামড়ালে ক্যাষ্টর অইল জোলাপ দিতে হবে, ভাল, তা কেমন করে জান্‌ব্যো যে ছেলের পেট কামড়াচ্যে?

ল। কেন, তা জানা ত বড় শক্ত নয়। ছেলে যদি থেকে থেকে ককিয়ে কেঁদে ওটে আর পেটে তাপ দিলে কি পেট চেপে ধল্যে শান্ত হয় তা হলেই জান্‌ত্যে পারা গেল যে ছেলের

পেট কাম্‌ড়াচ্যে। কেমন, এ সংকেত ভাল নয় ?

বি। ভাল, তা আবার এক বার [illegible] ?

ল। ছেলে পিলের পেটের ব্যামোর পক্ষে চূণের জলটা খুব ভাল।

বি। সে কি রকম ?

ল। ক্যাষ্টর অইল জোলাপ দেয়ার পর যদি দেখ্‌ল্যে যে ছেলের পেটের ব্যামো আরাম হলো না তা হলে দুদের সঙ্গে এক্‌টু করে চূণের জল খাওয়াতে আরম্ভ করব্যে। কিছু দিন এই নিয়ম খাওয়াতে খাওয়াতে পেটের ব্যামোটী বেশ সেরে যাবে।

বি। চূণের জল কেমন করে তয়ের কত্যে হয় আর দুদের সঙ্গে কি পরিমাণেই বা খাওয়াতে হয়, আমাকে বলে দেও।

ল। তা বলচি।

একটা বড় বোতলে পাকি আড়াই সের পরিষ্কার জল পুরে তাতে পাকি আধ ছটাকগুঁড় চূণ ফেলে দেও।

তার পর বোতলের মুখ কাক দিয়ে বেশ করে এঁটে বোতলটা খানিক ক্ষণ পর্য্যন্ত খুব করে ঝাঁকাও। তার পর একটা নিনড় জায়গায় বোতলটী রেখে দেও। পর তিনেক আন্দাজ পরে বোতলের মধ্যেকার থিতন জল এমনি কৌশল করে আলাদা পাত্রে ঢেলে নেবে যে

নীচেকার চূণ যেন ঘুলিয়ে না ওটে।

এই তোমার চূণের জল তয়ের হয়ে গেল। এখন দুদের সঙ্গে মিশনের ভাগটা বলে দিই। তিন পোয়া দুদের সঙ্গে আধ পোয়া চূণের জল মিশিয়ে সেই দুদ খেতে দেবে। যখন দুদ খাওয়াবে সেই চূণের জল মিশন দুদ খেতে দেবে। রোজ এই রকম করে দুদ তয়ের কর্‌ব্যে বুঝেছ ত?

বি। হ্যাঁ, তা বেশ বুঝিছি।

ল। যে ছেলে ভারি দুদ তোলে, তাকে এই রকম করে চূণের জল মিশিয়ে দুদ খাওয়ালে খুব উপকার হয়।

ছেলে ছানা ছানা দুদ তুল্যেই তাকে চূণের জল মিশিয়ে দুদ খেতে দেবে।

মাসে মাসে ছেলেরে একটা করে ক্যাষ্টর অইল জোলাপ দেয়া উচিত।

বি। কেন, মাসে মাসে জোলাপ দেয়ার দরকার কি? আর জোলাপ দেয়া অভ্যাস করা কি ভাল?

ল। মাসে মাসে একটা করে জোলাপ দিলে ছেলে পিলে বেশ থাকে। কোষ্ঠ বদ্ধ হওয়া দরুণ যে একটা অসুখ তা হতে পারে না আর পেটের ব্যামো স্যামো বড় একটা হয় না।

আর দেখ, ছেলে পিলের যে দড়কা হয় তা জান?

বি। তা জানি বৈ কি ?

দড়কা হলে পর ছেলে [illegible]ন যেন একবারে নেই এমনি বোধ হয়। এ[illegible]লো কঁচে দেখতে দেখতে অমনি চোক আ[illegible]শে তুলে মুখ নীল মূর্ত্তি হয়ে ছেলে মাটীতে পড়ে গিয়ে যেন একবারে কিছুই থাকে না এমনি বোধ হয়।

তার পর ছেলের চোকে মুখে জল দিয়ে পাকার বাতাস কত্তে কত্তে একটু বাদেই চৈতন্য হয়। এই রকম মধ্যে মধ্যে হয়। এতে কিন্তু কোন ভয় নেই দেখিচি। তবু দড়কা হলে পর ছেলেটী যেন গেল এমনি বোধ হয়।

আচ্ছা, দড়কা হওয়ার কারণ কি ?

দড়কা না হোতে পায় আগে থাক্তে তার কিছু কি উপায় করা যেতে পারে ?

স। কোষ্ঠ বদ্ধ হলে সহজে বা মোটেই পরিপাক হয় না এমন দ্রব্য উদরস্থ করিলে আর পেটে কৃমি থাক্লে ছেলে পিলের দড়্কা হয়। কোষ্ঠ বদ্ধ না হতে পায় আর পেটে কৃমি জন্মাতে না পারে এমন যদি কিছু উপায় কত্তে পার তা হলেই দড়্কা নিবারণ কত্তে পা'ল্যে। আর দাঁত উঠবার সময়েই প্রায় দড়্কা হয়ে থাকে। মাড়ি ফুঁড়ে দাঁত ওটাই দড়্কার প্রধান কারণ। বিলম্বে অর্থাৎ মাড়ি শক্ত হয়ে দাঁত উঠ্লে দড়্কা হওয়ার বেশী সম্ভব। এই জন্যে পাঁচ ছ মাসে যদি শিশুর দাঁত ওঠে ত ভাল হয়।

বি। ভাল মধ্যে মধ্যে জোলাপ দিলে যেন কোষ্ঠ বদ্ধটা নিবারণ করা গেল। কৃমি জন্মাতে না পায় এমন উপায় কি? দাঁত উঠবার সময় যে দড়কা হয় তারইবা কি উপায়?

ল। দুয়েরই উপায় আছে বল্‌চি।

মধ্যে মধ্যে ছেলেরে জোলাপ দেও, খাওয়া দাওয়ার ধরাধর কর, মাঝে মাঝে একটু করে তিত খাওয়াও, আর তার জলপানের সঙ্গেই হোক্ আর আহারের সঙ্গেই হোক্ রোজ একটু করে লবণ খাওয়াও। এমন যদি বুঝ্‌তো্য পার যে দাঁত বেরবার পাকেই দড়্‌কা হচ্যে, তা হলে, যে টা বা যে কটা দাঁত বেরবে বেরবে হয়েছে তার পাশ ও উপরকার মাড়ি ছুরি দিয়ে চিরে দিতে হবে। চিরে দেবা মাত্র বালাই যাবে। কিন্তু এটী ডাক্তারের কাজ। পোয়াতিরে সাহস করে পার্‌ব্যে না।

বি। ও মা তা নাকি পারে। ভাল, এসব জানা থাক্‌ল্যে ডাক্তার দেখাতেই কতক্ষণ?

ল। মিষ্টি খেতে দেবেনা। পান্ত ভাত, বাসি ডাল্ কি বাসি তরকারি খেতে দিও না। যে দ্রব্য খেতে দেবে তা পরিষ্কার পরিচ্ছন্ন আর টট্‌কা হওয়া চাই। পেটের অসুখ করে এমন আহার কি জলপান তাকে কখন দিও না।

আহারাদির ধরাধর এই রকম আর কি? এখন

বুঝ্‌তে পাল্যে কি না?

বি। হঁ্যা এখন বেশ বুঝিচি।

ল। আর দেখ, ছেলে পিলে দামাল হলে পর তাদের বিশেষ সাবধানে রাখা চাই।

বি। বিশেষ সাবধানে কি রকম?

ল। বিশেষ সাবধানে এই যে দামাল ছেলে পিলেদের সর্ব্বদা চোকের উপর না রাখ্‌ল্যে এখান থেকে ওখান থেকে আছাড় খেয়ে হাত পা ভাঙা প্রভিতি করে অনেক বিপদ্ ঘট্‌ত্যে পারে।

বি। তা সত্যি।

ল। যাক আর একটা কথা এই সময় বলে রাখি।

বি। কি কথা?

ল। দড়কা ছাড়া দাঁত উঠবার সময় ছেলে পিলের আরও অনেক রকম ব্যাম স্যাম হয়ে থাকে। সেই সময় টা একটু সাবধান হয়ে ছেলে পিলে মানুষ কর্‌ব্যে।

বি। হ্যাঁ, দাঁত উঠবার সময় ছেলে পিলের পেটের ব্যাম, দুদ তোলা, ও কফ কাসি হয় ত বটে। সে কথা ত মিছে নয়।

এ রকম ব্যাম স্যাম হলে কি করা যাবে।

ল। অবহেলা না করে বিচক্ষণ ডাক্তারকে দেখাবে। দাঁত উঠবার সময় অনেক ছেলে পিলে মারা পড়ে। এই জন্যে তোমাকে বিশেষ করে বল্‌চি

যে যত দিন ঐ সময়টা না উত্‌রে যায় তত দিন ছেলেরে খুব সাবধানে রাখ্‌বো।

খি ভাল দড়কা হওয়ার কথা যে বল্যে, দড়কা হলে ছেলের ত কষ্ট দেখা যায় না। সে সময় কি করা যাবে? পরে যেন ডাক্তার দেখাতে পারা যায়।

ল। দড়কার সময় শীতল জল গাড়ুর নলে করে হাত খানেক দেড় উচ থেকে শিশুর মাথার তালুতে ঢালিলে তখনই পীড়া শান্তি হবে। উপস্থিত বিপদ্ থেকে এই উপায়ে মুক্ত হয়ে পরে আর সেরূপ বিপদ্ না ঘটে তাহার চেষ্টা দেখ্‌ত্যে হবে। যেমন জোলাপ দেয়া, মাড়ি চিরে দেয়া, শিশু যদি অত্যন্ত দুর্ব্বল বা রক্তহীন থাকে তা হলে বলকারক ও রক্ত কারক ঔষধ দেয়া ইত্যাদি।



# দশম সর্গ।

## শিশুদিগের পীড়ার পূর্ব্ব লক্ষণ।

—***—

বি। আর দেখ তোমাকে অনেক গুলি কথা জিজ্ঞাসা কত্তো বাকী আছে। সে গুল জেনে রাখা ভারি আবশ্যক। এ ছাড়া অনেক কথা জিজ্ঞাসা কত্তে ভুলে গিইছি।

ল। তা কি জিজ্ঞাসা করবো কর না। আমি সব কাজ কর্ম্ম সেরে সুরে এইচি, সন্ধ্যা পর্যান্ত তোমার কাছে বসে থাকতে পারবো এখন। এর মধ্যে তোমার যা যা জানবার আছে জেনে ন্যাও।

বি। জেনে নেব তা আবার একবার করে বলতো! তোমাকে পেলে ছাড়ে কে?

ভাল, আমাদের পোয়াতিরে যে ছেলে পিঁড়িতে করে রৌদ্রে শুইয়ে রাখে, এতে কি কোন উপকার আছে?

ল। উপকার নেই এমন নয়। তবে তোমরা যা কত্তো হবে শিখে রেখেছ তার বাড়া বাড়ি না করে ছাড় না। বাতাস আর আলো না পেলে

ছেলে ভাল বাড়ে না ও সবল শরীরও হয় না, এই নিয়ম বটে। কিন্তু তোমরা সে দিক্ দিয়ে না গিয়ে ছেলেকে রৌদ্রে পুড়িয়ে ভাজা ভাজা করে ফেল।

বি। ছেলেকে তবে রৌদ্রে শোয়ান ভাল নয়?

ল। ছেলের গায়ে একটু আদটু রৌদ্র লাগ্‌ল্যে হানি নেই, কিন্তু মাথায় বা ঘাড়ে রৌদ্র লাগান বড় দোষ। বেশী রৌদ্র বা অন্য কোন রকম অধিক তাপ পেলে মাথার ঘিলু ভাল থাকে না।

বি। বল কি, আমাদের পোয়াতিরে তবে ঠিক্ বিপরীত-ই করে দেখচি। গায়ে রৌদ্র লাগুক বা না লাগুক ঠিক্ মাথাটীতে যাতে রৌদ্র পায় ছেলেকে এমনি করে শোয়ায়। মাথায় আবার এমন করে তেল মাখায় যে কপাল বয়ে ঘাড় বয়ে পড়্‌ত্যে থাকে অধিক তেল মাখান কি ভাল?

ল। ভাল কেমন করে? শরীর পরিষ্কার রাখাই ত উদ্দেশ্য? বেশী তেল গায়ে দিয়ে রাখ্‌ল্যে গা পরিষ্কার থাকল্যো কৈ। বরং বিপরীতই হলো। ফোড়া, পাচড়া, চুলকুনি, ঘা, এ সবই গা অপরিষ্কার রাখ্‌ল্যেই হয়ে থাকে।

বি। ও কপাল! তাতেই বুঝি আমাদের ছেলে পিলের এত চুলকুনি পাচড়া হয়? আচ্ছা, তা হলে ত ছেলে পিলের বিছানা, বালিষ, গায়ের কাপড় চোপড়, পরিষ্কার পরিচ্ছন্ন রাখা চাই।

ল। চাই ই ত। গা অপরিষ্কার রাখ্‌ল্যেও যে দোষ ময়লা কাপড়, ময়লা বিছানা বালিষ ব্যবহার কল্যেও সেই দোষ। ছেলের বিছানা, বালিষ, লেপ, কাঁথা, ন্যাকড়া, গায়ের কাপড় সব প্রতি দিন রৌদ্রে দেবে। তিন দিন চারি দিন অন্তর সাজিমাটি বা ক্ষার দিয়ে ও সব কেচে ফেল্‌ব্যে।

বি। মূতে যে গুল ভিজে থাকে সে গুল কি শুদ্ধু রোদ্রে শুকিয়ে নিলেই হবে না প্রত্যহ তা ধুতে হবে।

ল। সে গুল প্রত্যহ ধুতে হবে বৈকি?
আর দেখ, অনেক পোয়াতির ঘুম বড় খারাপ। ঘুমিয়ে যেন মরে থাকে। ছেলেটা জেগেছে কেঁদেছে, মূতে বিছানার কাপড় চোপড় সব ভিজিয়ে ফেলেছে, তার পর ভিজে কাপড় গায়ে ছ্যাঁক ছ্যাঁক করে লাগায় খানিক এ পাশ ও ও পাশ করে ঘুমিয়েছে, তবু পোয়াতির ঘুম ভাঙে নি। এমন সকল পোয়াতির বাছাদের কফ্ আর চুলকুনি পাচড়া লেগেই আছে।

বি। ঠিক্ বলেছ, সমস্ত রাত মুতের উপর ভিজে বিছানায় শুয়ে থাক্‌ল্যে কফ্ লাগ্‌ব্যেই ত। আর মূত গায়ে লেগে চুলকনি পাচ্‌ড়া হবে তার আশ্চর্য্য কি?

ভাল কথা মনে পড়েছে। তুমি যে সে দিন বলেছিলে, যে ছেলে পিলের ব্যাম পেকে দাঁড়ালে তা আরাম করা কঠিন একথা খুব মানি, কিন্তু এমন কোন সংকেত বা লক্ষণ কি নেই যা দেখে

পোয়াতিরে পর্য্যন্ত বুঝ্‌তে পারে, যে শীঘ্রই ছেলের অসুখ হবে। এ হলে ব্যামোর বাড়া বাড়ি দূরে থাক বাছারা অনেক জায়গায় মোটেই কষ্ট পায় না।

ল। তা অমন তর সংকেত নেই এখন নয়। পোয়াতি সুবুদ্ধি হলে আর প্রতিদিন ছেলে পিলের আকার প্রকার পরীক্ষা করে দেখ্‌লে্যে তাদের অসুখ হবার আগে বুঝতে পেরে সাবধান হতে পারে।

বি। ছেলে পিলের আকার প্রকার পরীক্ষা করে দেখে কি বুঝ্‌বে?

ল। আকার প্রকার দেখে তাদের শরীরের ভাব যেমন বুঝা যায় এমন আর কারুই নয়। পরে বল্যে সব বুঝ্‌তে পার্‌ব্যে এখন।

বি। সেই ভাল।

ল। এখন গুটি-কতক রোগের পূর্ব্ব লক্ষণ বলি, মনো যোগ দিয়ে শোন।

বি। মনোযোগ দিয়ে শুন্‌ব্যো তা আবার এক করে, নৈলে খুঁচিয়ে জিজ্ঞাসা কচ্যি কেন?

ল। ১ কোন খানে কিছু নেই ছেলে থেকে থেকে যদি ওয়াক তোলে, তা হলে স্থির কত্যে হবে যে ছেলের পেটের অসুখ আর অগ্নিমন্দ হয়েছে। এ অবস্থায় যদি খাওয়া দাওয়ার ধরা ধর না কর তা হলে এমনি পেটের ব্যাম জন্ম্যে যাবে যে শেষে তার প্রাণ নিয়ে টানাটানি

কত্যে হবে।

বি। খাওয়া দাওয়ার ধরাধর কি রকম করা যাবে।

ল। দুদ কিম্বা অন্য গুরু পাক সামগ্রী না দিয়ে শুদ্ধু একটু একটু য়্যারারুট খেতে দেবে। পেটের অসুখের চিহ্ন অর্থাৎ ওয়াক তোলা ভাল হয়ে গেলে, ক্রমে ক্রমে সাবেক আহার দেবে।

বি। বেশ সংকেতটী জানা থাক্‌ল্যো। পোয়াতিদের এ গুল জেনে রাখা ভারি আবশ্যক। তার পর বল।

ল। ২ ছেলের জিব প্রতি দিন পরীক্ষা করে দেখ্‌ব্যে। যে দিন দেখ্‌ব্যে যে জিবের উপর শাদা শাদা কাঁটা কাঁটা হয়েছে, সেই দিন জান্‌ব্যে যে ছেলের পেটের অসুখ হয়েছে, যা খেয়েছে তা পরিপাক হয় নি, পেটটী ভার হয়ে আছে। এর উপর যদি আহার দেও ত হয় তুলে ফেল্‌ব্যে নয় পেট ছেড়ে দেবে।

বি। এরূপ দেখ্‌ল্যে তবে কি করা যাবে?

ল। কোষ্ঠ বদ্ধ যদি না থাকে তা হলে শুদ্ধু খাওয়া দার দোষেই এ রকম হয়েছে স্থির কর্‌ব্যে। শুদ্ধু একটু একটু য়্যারারুট দেবে। অসুখের চিহ্ন গেলে, অর্থাৎ জিব বেশ পরিষ্কার হলে অল্প অল্প করে সয়ে সয়ে দুদ দিতে আরম্ভ কর্‌ব্যে।

বি। কোষ্ঠ বদ্ধ থাক্‌ল্যে কি কর্‌ব্যো?

ল। আগে জোলাপ দিয়ে পরে আহারের ব্যবস্থা করুব্যে।

বি। জোলাপ ত ক্যাষ্টর অইল?

ল। তা বৈ কি? ছেলের বয়স বুঝে যত টুক্ ক্যাষ্টর অইল খাওয়াতে হবে, এর আগেই বলিছি মনে আছে ত?

বি। ও মা তা আছে বৈ কি? যা যা বলেছ তার একটীও ভুলি নি।

ল। তা তুমি এমনি স্থবুদ্ধিই বটে।
তার পর বলি শোন। পেটের অস্থখ ছাড়া অন্য কারণেও জিবের ওরূপ অবস্থা হতে পারে।

বি। আর কি কারণে ও রকম হতে পারে?

ল। জ্বর হলে জিবের উপর শাদা শাদা কাঁটা কাঁটা হয়ে থাকে।

বি। তবেই বেশ সংকেত জানা থাক্‌ল্যো। ছেলের জিবের যদি ও রকম অবস্থা দেখা যায় আর তার সঙ্গে জ্বর জাড়ি কিছু না থাকে, তা হলেই নিশ্চয় জান্‌ব্যো যে ও রকম জিব পেটের অস্থ-খের চিহ্ন।

ল। দুদ খাওয়াবার সময় জিবে ঝিনুক লেগে লেগে, আর দুদ খাওয়ানর পর একটু হিম জল খেতে না দিলে, জিবের উপর ঠিক যেন এক পুরু

শাদা ছাতা পড়ে, এই ছাতাটা উঠে গেলে তার নীচে কখন কখন ঘা দেখা দেয়। পোয়াতির ভাগ্য ক্রমে এই ঘা নিয়ে আবার ছেলের কখন কখন প্রমাদ ঘটে।

বি। ঠিক বলেছ, অনেক কচি ছেলের দেখিছি জিব অপরিষ্কার আর তার উপর জায়গায় জায়গায় ঘা। এ ত্তবে কোন রোগ নয়? আমরাই বাছা দের কষ্ট দিই? আ দশা! না জান্‌ল্যে শুন্‌ল্যে এমনিই হয় বটে।

ল। দুদ খাইয়ে শেষে যদি এক ঝিনুক করে হিম জল খাওয়াও, তা হলে জিবটী বেশ পরিষ্কার থাকে। এ ছাড়া এতে ছেলে পিলে থাকে ভাল। বড় একটা দুদ তোলে না।

বি। বল কি? দুদ খাওয়ানর পর এক ঝিনুক করে হিম জল খাওয়ানতে এত উপকার? তার পর কি বল্‌ল্যে বল, এগুল জান্‌ত্যে পেরে মনে বড়ই আহ্লাদ হচ্যে।

ল। (৩) ছেলের মলে যদি বড় দুর্গন্ধ দেখ তা হলে মলে পিত্তির ভাগ কম পড়েছে স্থির করবে। এর প্রতিকার না কল্যে ছেলের ত্বরায় পেটের ব্যামো হতে পারে।

বি। বল কি? মলে অধিক দুর্গন্ধ হওয়া ত তবে বড় দোষ? ছেলে পিলের মলের রং কি রকম হওয়া উচিত?

ল। কেন, তা কি জান না? ছেলে পিলে বলে কেন, সকলেরই মলের রং ঈষৎ হলুদ বর্ণ হওয়া উচিত।

বি। ঠিক্ বলেছ, ঈষৎ হলুদ বর্ণই মলের স্বাভাবিক রংই বটে। কেন না ও রকম মলে অধিক দুর্গন্ধ নাই। প্রায়ই ত দেখিছি ছেলে পিলে কাল মত বাহ্যে গেলে তার দুর্গন্ধে নিকটে তিষ্ঠন যায় না।

ল। তবেই জেনে রাখ যে মল ঈষৎ হলুদ বর্ণ, আর যাতে অধিক দুর্গন্ধ নাই, সেই মলই সহজ। এ ছাড়া সহজ মল না পাতলা হবে না খুব কঠিন হবে। এই গুলি, সহজ মলের চিহ্ন।

বি। মলে অধিক দুর্গন্ধ হলে তার প্রতিকারের উপায় কি?

ল। একটু জোলাপের গুঁড় আর রেওচিনি (রুবার্ব) একত্র মিশিয়ে ছেলেকে খাইয়ে দেবে। তা হলে দুই তিন বার বাহ্যে হয়ে মলের দুর্গন্ধটা দূর হয়ে যাবে।

বি। জোলাপের গুঁড় আবার কি রকম?

ল। জোলাপ একটা গাছের নাম। সেই গাছের মূল শুকিয়ে গুঁড় করে খেলে দাস্ত হয়। এই গুড় বাজারে পাওয়া যায়।

বি। তবে লোকে যারে জোলেফা বলে সেই কি জোলাপের গুঁড়?

ল। ঠিক্ বলেছ, ইতর লোকে ওরে জোলেফাই বলে

বটে।

বি। আর রেওচিনিত কতবার দেখেছি। ওকে লোকে রুবার্ব্ব ও বলে।

এই দুই অসুদ কি পরিমাণে খাওয়ান যাবে?

ল। এক বৎসর দেড় বৎসরের ছেলেকে রতি দুই আড়াই আন্দাজ খাওয়াতে পার। দুই অসুদেরই পরিমাণ এক। ছেলের বয়স বুঝে ঐ পরিমাণ মত মাত্রার ইতর বিশেষ করব্যে। একটু আধটু কম বেশীতে কিছু যায় আসে না।

বি। তার পর বল, আর কি কি লক্ষণ দেখে পোয়াতির সাবধান হতে হবে?

ল। (৪) মলের রং শাদা দেখ্‌ল্যে ছেলের ভাল পরিপাক হচ্যে না স্থির কর্‌ব্যে। এ দেখে ও যদি খাওয়া দাওয়ার ধরাধর না কর, তা হলে শীঘ্রই পেটের ব্যাম জন্ম্যে যাবে।

বি। খাওয়া দাওয়ার কি রকম ধরাধর করা যাবে?

ল। দুদের ভাগ কম দিয়ে শুদু য়্যাররুট একটু একটু খেতে দেবে। শুদু দুদ না খাইয়ে চূণের জলের সঙ্গে মিশিয়ে খাওয়াবে। চূণের জলের পরিমাণ আর ও প্রস্তুত কর্‌ব্যের নিয়ম পূর্ব্বেই বলিছি, মনে আছে ত?

বি। ও মা তা আছে বৈ কি?

ল। খাওয়া দাওয়ার ধরাধর ছাড়া অগ্নি বৃদ্ধি কর্‌ব্যের নিমিত্ত প্রত্যহ একটু একটু চিরতা ভিজের

জল খাওয়াবে।

বি। চিরতার জল খেলে কি বেশ পরিপাক হয়?

ল। হ্যাঁ, ওতে অগ্নি বৃদ্ধি করে, সুতরাং অপরিপাক ও নষ্ট করে।

বি। তার পর বল।

ল। (৫) বাজ্যে বসে মল ত্যাগের পর যদি বেগ দেয় দেখ, তা হলে ও রকম বেগ দেওয়া আমাশার পূর্ব্বলক্ষণ স্থির কর্‌বো।

বি। এরকম দেখ্‌লো পোয়াতিরে কি কর্‌বো?

ল। ক্যাষ্টর অইল জোলাপ দেবে। এ ছাড়া সহজে পরিপাক হয় না এমন কোন দ্রব্যই খেতে দেবে না। অর্থাৎ তুদের ভাগ কম দেবে আর শুদ্ধ য়্যারারুট একটু একটু খেতে দেবে।

বি। তার পর আর কি কি লক্ষণ বল্‌বো বল।

ল। তা বল্‌ছি, তাড়া তাড়ি কি?
(৬) ছেলে যদি বারে বারে একটু একটু করে বাজ্যে যায় দেখ, তাহা হলে পেটে গুট্‌লে মল আছে স্থির কর্‌বো। জোলাপ দিয়ে যদি ঐ মল বার করে না দেও তা হলে আমাশা হতে পারে। পরিপাক করা কঠিন এমন দ্রব্য খেলেও ছেলে পিলে ও রকম বাজ্যে গিয়ে থাকে।

বি। কি জোলাপ দেবে?

ল। কেন, ক্যাষ্টর অইল? ছেলে পিলের সোজা সুজি

জোলাপ দিতে হলেই ক্যাস্টর অইল দেবে। এ জোলাপ কি পরিমাণে দিতে হবে পূর্ব্বেই বলিছি মনে আছে ত ?

বি। মনে আছে না ত কি? ওকি ভুলে যাওয়া উচিত? তবে আর এত কষ্ট করে শিখ্‌চি কেন?

ল। (৭) বাজ্যে বসে ছেলে এমনি বেগ দিচ্যে যে চোক, মুখ রাঙা হয়ে যাচ্যে তবু মল বেরুচ্যে না, আর মলের সঙ্গে গুহ্যদ্বার চিরে রক্ত পড়্‌চ্যে, মল এত কঠিন দেখেও যদি তা নরম কর্‌ব্যের চেষ্টা না করে, তা হলে অর্শ, আমাশা, আর পরে পেটের ব্যাম জন্মাতে পারে।

বি। বল কি, কঠিন মল ত তবে বড় দোষের? এর প্রতিকার কর্‌ব্যের উপায় কি?

ল। প্রত্যহ রাত্রে শোবার সময় সাত আট রতি করে গন্ধকের গুঁড় গরম দুদের সঙ্গে ছেলেকে খাইয়ে দেবে। কঠিন মল নরম করা গন্ধকের অতি আশ্চর্য্য গুণ।

বি। তাই ত। গন্ধক অমন করে ক দিন খাওয়াতে হবে?

ল। যত দিন মল বেশ নরম না হয়। তা তিন চারি দিন উপর উপরি দিলেই আর দেয়ায় দরকার হবে না। বুঝ্‌লে কি না?

বি। হ্যাঁ, তা বেশ বুঝিছি।

ল। (৮) ছেলে যদি ঘুমিয়ে দাঁত কিড়্‌মিড়্‌ করে, সর্ব্বদা নাক খোঁটে, কিম্বা গুহ্যদ্বার চুল্‌কোয় তাহা হলে তার পেটে ক্রিমি হয়েছে স্থির কর্‌বো। অকস্মাৎ উপরকার ঠোঁট ফোলাও ক্রিমি থাকার বেশ লক্ষণ। মলের সঙ্গে ক্রিমি নির্গত হওয়া ত পেটে ক্রিমি থাকার নিশ্চয় চিহ্ন।

বি। বটে, এ গুলি ত তবে বেশ সংকেত শেখা থাক্‌লো। ক্রিমির অসুদ কি?

ল। তা বল্‌চি। ক্রিমি নিবারণের দু রকম চিকিৎসা। এক, পেটের গুলি বার করে দেয়া, আর না জন্মাতে পারে তার উপায় করা।

ক্যাষ্টর অইল আর তারপিন তেল একত্র মিশিয়ে মাঝে মাঝে জোলাপ দিলে ক্রিমি পড়ে যায়। এ ছাড়া দাড়িমের শিকড়ের ছাল জলে সিদ্ধ করে সেই জল একটু একটু দুবেলা দিন কতক খাওয়ালেও ক্রিমি নির্গত হয়ে যায়।

বি। ক্রিমি আর না জন্মাতে পারে এমন উপায় কি কর্‌বো?

ল। প্রতি দিন ছেলেকে তার আহার সামগ্রীর সঙ্গে একটু একটু করে লবণ খেতে দেবে। লবণ খেলে ক্রিমি জন্মাতে পারে না। এ ছাড়া মিষ্টির ভাগ খুব কম দেবে, এমন কি একবারে না দিলেই ভাল হয়। বাসি দুদ, পান্ত ভাত, কিম্বা বাসি তরকারি খেতে দেবে না। যা খেতে দেবে তা বেশ টাট্‌কা হওয়া চাই।

বি। ক্যাষ্টর অইল আর তারপিন একত্র মিশিয়ে যে জোলাপ দিতে বল্যে, তা ও দুই দ্রব্য কি পরিমাণে দিতে হবে?

ল। ছ মাসের ছেলেকে সিকি কাঁচ্ছা ক্যাষ্টর অইল আর দশ ফোটা তারপিন দিতে পার। এই নিয়ম ধরে বয়স বিবেচনায় মাত্রার কম বেশী কত্যে পার। আন্দাজ করে দিতে গিয়ে একটু আধটু বেশী দিলেও হানি নেই।

বি। ক্যাষ্টর অইল আর তারপিন গরম দুদের সঙ্গে মিশিয়ে খাওয়ালে কি কিছু হানি আছে?

ল। হানি কি? বরং ও রকম করে খাওয়ালে ছেলের গিল্‌তে কষ্ট হবে না।

বি। ভাল, এটা তবে জানা থাক্‌ল্যো।

ল। (৯) যে ছেলে প্রস্রাব কল্যে খানিক পরে সেই খানে খড়ি গোলা বা চুণ গোলার মত দাগ পড়ে সে ছেলের ভাল পরিপাক হয় না স্থির কর্‌ব্যে, সুতরাং যা খায় তা গায়ে লাগে না। এ দেখও যদি আহারের ধরাধর না কর, তা হলে পেটের ব্যাম জন্ম্যে যেতে পারে।

বি। প্রস্রাবের ও দোষ প্রতিকার কর্‌ব্যের উপায় কি?

ল। তা বল্‌চি, আগে খাওয়াবার নিয়ম বলে দিই তারপর অসুদের ব্যবস্থা বল্‌ব্যো। ছেলেকে পেট ভরে খেতে দেবেনা, দুদের ভাগ কম দেবে, ঘন দুদ খাওয়াবে না, মিষ্টি খেতে দেবে না।

রাত আটটার পর কোন আহারই দেবে না। প্রতি দিন প্রাতে উঠে একটু করে শুদ্ধু হিম জল খেতে দেবে। প্রত্যহ প্রাতে নিয়ম মত হিম জল খেলে অগ্নি বৃদ্ধি হয় আর প্রস্রাবের দোষ অনেক কমে যায়।

বি। বল কি? এ ত তবে বেশ মুষ্টিযোগ দেখ্‌চি।

ল। দ্রাবক কারে বলে জান?

বি। হঁ্যা মহাদ্রাবকের কথা ত প্রায়ই শুন্‌তে পাই। লোকে বলে মহাদ্রাবক পিলের বড় অসুদ। তা তুমি ও ত সেই মহাদ্রাবকের কথা বল্‌চ্যো?

ল। না, দ্রাবক ত এক রকম নয়। ও যে অনেক রকম। এর মধ্যে তিন রকম দ্রাবকই প্রধান।

বি। তিন রকম কি কি?

ল। (১) গন্ধক দ্রাবক, লোকে একেই মহাদ্রাবক বলে। (২) লবণ দ্রাবক। (৩) যবক্ষার দ্রাবক।

বি। মহাদ্রাবককে গন্ধক দ্রাবক ব:লে কেন?

ল। গন্ধক থেকে তয়ের হয় ব:লে।

বি। তবে লবণ দ্রাবক ও বুঝি লবণ থেকে প্রস্তুত হয়?

ল। ঠিক্ বলেছে। তাই বটে।

বি। যবক্ষার টা কি?

ল। সোরার ভাল কথা যবক্ষার। সোরা থেকে ঐ দ্রাবক তয়ের হয় বলে ওকে যবক্ষার দ্রাবক

বলে।

বি। ওদের দ্রাবক বলে কেন?

ল। সব জিনিষ গলিয়ে ফেলে বলে ওদের দ্রাবক বলে।

বি। ওতে যা ফেলে দেও তাইকি গলে যায়?

ল। প্রায় ত বটে। সোণা ছাড়া সব ধাতুই গেলে

বি। সোণা কি তবে কিছুতেই গলে না?

ল। লবণ-দ্রাবক আর যবক্ষার-দ্রাবক একত্র মিশিয়ে। তাতে সোণা ফেলে দিলেই গলে যায়।

বি। থাক্ তার পর বল দ্রাবক কি ও রকম প্রস্রাব দোষের অসুদ?

ল। লবণ--দ্রাবক আর যবক্ষার--দ্রাবক এ দুই ই ও রোগের অসুদ।

বি। এ দুই দ্রাবকের মাত্রা কি, আর কি নিয়মেই বা খাওয়াতে হবে।

ল। এক ফোটা লবণ-দ্রাবক আর সাত ফোটা হিম জল একত্র মিশিয়ে তারই এক ফোটা একটু চিরতা ভিজের জলের সঙ্গে প্রাতে এক বার আর সন্ধ্যার সময় এক বার খাইয়ে দেবে।

বি। যবক্ষার দ্রাবকের সঙ্গে কি পরিমাণে জল মিশাতে হবে?

ল। এক ফোটা যবক্ষার-দ্রাবক আর এগার ফোটা হিম জল একত্র মিশিয়ে তারই এক ফোটা চিরতা

ভিজের জলের সঙ্গে দু বেলা খাওয়াবে।

বি। দুই দ্রাবকই খাওয়াতে হবে, না একটা খাওয়ালেই হবে?

ল। ও দুয়ের যে সে একটা খাওয়ালেই হবে।

বি। ওতে উপকার হবে কি?

ল। বেশ পরিপাক হবে, খিদে বাড়্‌বে, আর প্রস্রাবের দোষ ও সুধ্‌রে যাবে?

বি। ও দ্রাবক কি বাজারে পাওয়া যায়?

ল। হ্যাঁ, তা ও সচরাচর কিন্‌তে মেলে। বেণেরা যারা অন্য অন্য ইংরিজি অসুদ বেচে তারাই ও রাখে। ওর দাম খুব কম।

বি। দাম কত?

ল। চার পয়সার দ্রাবক কিন্‌লে দু শ ছেলে আরাম হয়ে যাবে।

বি। বল কি? এ যে সকল দিকেই সুবিধা দেখচি।

ল। বেণেরা লবণ-দ্রাবক আর যবক্ষার-দ্রাবক বল্যে বুঝ্‌তে পার্‌ব্যে না।

বি। তবে কি বল্‌ত্যে হবে?

ল। তাদের কাছে ইংরিজি নাম বল্‌ত্যে হবে। লবণ দ্রাবককে ইংরিজিতে "হাইড্রো ক্লোরিক য়্যাসিড্‌" বলে। আর যবক্ষার-দ্রাবককে "নাইট্রিক্‌ য়্যাসিড্‌" বলে।

বি। তা বেণেদের কাছে ও নাম বলা আর শক্ত টা কি? বরং যবক্ষারদ্রাবকের চেয়ে নাইট্রিক্ য়্যাসিড্ সোজা নাম।

ল। তা মিছে নয়। তার পর শোন।
(১০) ছেলের প্রস্রাব লাল দেখ্‌লো তার শরীর অসুস্থ হয়েছে স্থির করবো।

বি। শরীর কি রকম অসুস্থ হলে প্রস্রাব লাল হয়?

ল। তা কি আর জান না? শরীরের কোন রকম ভাবান্তর হলেই প্রায় প্রস্রাব লাল হয়ে থাকে। প্রস্রাব লাল দেখে যদি তার প্রতিকার না কর তা হলে ছেলেটী শীঘ্রই জ্বরে পড়্‌তো পারে।

বি। জ্বর হলেও ত প্রস্রাব লাল হয়ে থাকে।

ল। তা ত হবেই। শরীরের একটী ভাবান্তর হলেই যেখানে প্রস্রাব লাল হয় সেখানে জ্বর হলে প্রস্রাব আরো বেশী লাল হবে তার আশ্চর্য্য কি?

প্রাতঃ কালে উঠে যদি দেখ যে ছেলের প্রস্রাব লাল হয়েছে তা হলে স্থির করবো যে হয় তার পরিপাক হয় নি, নয় জ্বর ভাব হয়েছে। আর এটা ও জেনে রাখ যে প্রস্রাব কটু হলে, ছেলে পিলে প্রায়ই প্রস্রাবের দুওর প্রভৃতি সব জ্বালা করে বলে, প্রস্রাব কর্‌বোর সময় কাঁদে আর প্রস্রাব করার পরই ধোন ধরে টান্‌তো থাকে।

বি। ঠিক্ বলেছ, অনেক ছেলেকে ও রকম কত্যে দেখিছি। প্রস্রাবের দুওর প্রভৃতি সব জ্বালা করে বলে ও রকম করে বটে? এখন সেটা বুঝ্‌ত্যে পাল্যেম। এর প্রতিকার কর্‌ব্যের উপায় কি?

ল। উপায় অতি সহজ। ন্যাক্‌ড়ায় বেঁধে যে রকম করে মিস্‌রি ভিজোয়, বাবলার আটা কুচি কুচি করে কেটে হিম জলে সেই রকম করে ভিজুবে, এক দিন এক রাত ভিজ্‌ল্যে সেই জলটা একটু একটু করে মিস্‌রির সঙ্গে দুই তিন দিন উপর উপ্‌রি ছেলেকে খাওয়াবে। এ ছাড়া লঘু আহার দেবে।

বি। লঘু আহার কি রকম?

ল। দুদের ভাগ কম দিয়ে বা মোটেই না দিয়ে শুদ্ধু য়্যারক্রট কিম্বা সাগু একটু একটু খেতে দেবে। এখানে য়্যারাকটের চেয়ে সাগু দেয়ায় বেশী উপকার হবে।

বি। তা বেশী সাগুই দেয়া যাবে।

ল। (১০) ছেলে পিলে বারে বারে যদি প্রস্রাবের দুওর প্রভৃতি সব হাত দিয়ে নাড়ে কি ও সকল অঙ্গ পুনঃ পুনঃ উত্তেজিত হয় তা হলে স্থির কর্‌ব্যে হয় ছেলের পেটে ক্রিমি হয়েছে নয় তার শরীর শীঘ্রই অসুস্থ হবে।

বি। ঠিক্ বলেছ, আমাদের পোয়াতিরেও এ যে যানে। তারা বলে ছেলে পিলে ও রকম

কল্যেই অসুস্থ হয়। সেই জন্যে ও রকম কত্যে দেয় না।

ল। তা ও কত্যে না দিলে কি হবে? ব্যামো হওয়ার ও একটা পূর্ব্ব লক্ষণ বৈত না।

বি। ও রকম কত্যে দেখ্‌ল্যে তবে কি করা যাবে?

ল। ক্যাষ্টর অইল আর তারপিন তেল একত্র মিশিয়ে জোলাপ দেবে। এ দুই অসুদ যে পরিমাণে খাওয়াতে হবে এর পূর্ব্বেই বলিছি মনে আছে ত?

বি। ও মা তা মনে আছে বৈ কি? জোলাপ দিলে অসুখ হওয়ার আশঙ্কাটা কি দূর হয়?

ল। তা হয় বৈ কি? ক্রমি থাকে ত পড়ে যায় আর জ্বর জাড়ি হওয়ার ভয় ও থাকে না।



# একাদশ সর্গ।

—০০✽০০—

## শিশু দিগের পীড়ার চিকিৎসা

—✽✽✽—

বি। যাক্ তার পর এখন আমাকে গুটি কতক রোগের চিকিৎসা শিখিয়ে দেও। কেন না সোজা সুজি রোগে চিকিৎসককে না ডাক্‌তে হলেই ভাল হয়। এ ছাড়া সর্ব্বত্র কিছু চিকিৎসক পাওয়া ও যায় না। পাড়া গাঁয় যেখানে মনে কল্যেই ভাল চিকিৎসক পাওয়া যায় না, বিশেষ দূর থেকে চিকিৎসক এনে শিশুর চিকিৎসা করা কিছু গৃহস্থ লোকের ঘটে ওঠে না। তবেই দেখ সোজা সুজি রোগ গুলির মোটা মুটি চিকিৎসা যদি পোয়াতিরে জেনে রাখে তা হলে অনেক জায়গায় চিকিৎসকের অভাবে বাছারা প্রাণ হারায় না।

ল। তুমি যা বল্‌চ্যো তা সত্যি। কিন্তু সব রোগ গুলির চিকিৎসা তোমাকে এক এক করে শিখিয়ে দেওয়া সমস্ত দিনের কাজ। তা এখন ত আমি

আর বস্‌ত্যে পারি নে, অনেক খন এইচি। আর এক দিন অবকাশ মতে এসে সব শিখিয়ে যাব।

বি। তা আজ তোমাকে একান্ত পক্ষে দুই পাঁচ টা রোগের চিকিৎসা ও শিখিয়ে যেতে হবে।

ল। তবে নিতান্তই না ছাড় ত শোন। যেযে রোগে শিশু হঠাৎ মারা যেতে পারে, আর যে সকল রোগ সাংঘাত্তিক নয়, অথচ তাতে শিশু বড় কষ্ট পায়, সেই সকল রোগের চিকিৎসাই তোমাদের আগে জেনে রাখা আবশ্যক।

বি। আমিও ত তাই জান্‌ত্যে চাই। সে সকল রোগ কি কি?

বি। (১) পেট ফাঁপা; (২) শরীরের জায়গায় জায়গায় রাঙ্গা হওয়া আর তার সঙ্গে জ্বর; (৩) কাসি; (৪) পেটের ব্যামো; ৫ আমাশা, রক্তআমাসা; (৬) ওলাউটা; (৭) শুদ্ধ জ্বর; (৮) পিলে জ্বর। (৯) ন্যাবা বা কামল; (১০) হাম; (১১) পানিবসন্ত (১২) ফোড়া; (১৩) পাচড়া; (১৪) গায়ে হঠাৎ-রাঙ্গা রাঙ্গা ফোস্‌কা হওয়া, তার সঙ্গে মাড়ি, নখ আঙ্গুলের আগা সব কাল হয়ে যাওয়া।

বি। তা এই রোগ গুলির চিকিৎসা জান্‌ত্যে পাল্যেই ত প্রায় সব জানা হলো। এখন এক এক করে সব বল শুনি।

ল। শোন।

(১) পেট ফাঁপা অতি ভয়ানক রোগ বিশেষ

ছেলেদের পক্ষে। এর বাড়াবাড়ি হলে ছেলে প্রায়ই মারা যায়। পেট ফাঁপার সঙ্গে যদি কোষ্ঠ বদ্ধ থাকে তা হলে ছয় ফোটা তারপিন তেল আর বার ফোটা ক্যাষ্টর অইল একটু একটু মৌরি ভিজের জলের সঙ্গে তিন ঘন্টা অর্থাৎ এক পর আন্তর খাওয়াবে। এ ছাড়া শুদ্ধ তারপিন এক ফোঁটা একটু মৌরি ভিজের জলের সঙ্গে প্রতি ঘন্টায় খাওয়াতে চাও। আর খুব গরম জলে ফেলানেল কাপড় ডুবিয়ে নিংড়ে তার উপর তাড়া তাড়ি বিশ পঁচিশ ফোঁটা তারপিন তেল ছড়িয়ে দিয়ে যে দিকে তারপিন ছড়িয়ে দিলে সেই দিক্‌টে ছেলের পেটের উপর দিয়ে সেক দেবে। এই রকম সেক বারে বারে দেয়া চাই আর যখন দেবে তখন এক ঘন্টা ধরে দেবে। কি বারে তারপিন ছড়িয়ে দিতে চাও।

বি। অত কচি ছেলে সেক সৈতে পারবে ত?

ল। তা বেশী কষ্ট না দিয়ে অল্প অল্প করে সৈয়ে সৈয়ে তাত দেবে। তারপিন তেলের সেকটা বড় উপকারী।

তার পর দুই এক দাস্ত হলে ক্যাষ্টর অইল টে আর না দিয়ে শুদ্ধ তারপিন এক ফোঁটা করে মৌরি ভিজের জলের সঙ্গে ঘন্টায় ঘন্টায় খাওয়াবে।

বি। পেট ফাঁপা এক বারে আরাম যতক্ষণ না হবে তত ক্ষণ তারপিন খাওয়াতে হবে আর সেকও দিতে হবে?

ল। হ্যাঁ, তার আর ভুল কি।

বি। আচ্ছা, কোষ্ঠ বদ্ধ যদি না থাকে, কি পেটের ব্যামোর পর পেট ফাঁপে, তা হলে ত শুদ্ধ এক ফোঁটা বরে তারপিন দিলেই হবে?

ল। তা হবে বৈ কি?

বি। পেট ফাঁপার অসুদের ব্যবস্থা ত কল্যে, আহার দেবে কি?

ল। দুদ না দিয়া শুদ্ধ একটু একটু করে য়্যাররুট খেতে দেবে। পেট ফাঁপায় দুদটা ভারি নিষিদ্ধ।

বি। গাইয়ের দুদই যেন দেবে না? ছেলে মাই খাবে ত?

ল। তাও না খেলে ভাল হয়। যদি নিতান্তই না রাখ্‌তে্য পার তা হলে কাজে কাজেই মাই একটু আধটু দিতে হবে। কিন্তু এটা যেন মনে থাকে, যে মায়ের মন ভাল না থাক্‌ল্যে মাইয়ের দুদ ও ভাল থাকে না, সুতরাং সে দুদ খেলে ছেলের পেট ফাঁপা বাড়্‌ব্যে বৈ কম্‌ব্যে না। তাই তে বল্‌চি, যদি মাই না খাইয়ে রাখ্‌তে্য পার ত বড়ই ভাল হয়।

বি। তা যাতে ভাল হবে, তাই কত্যে হবে। ভাল, ক্যাষ্টর অইল আর তারপিন তেলের যে পরি-

মাণ বল্যে ও কতক টুক ছেলের পক্ষে?

ল। এক বৎসরের ছেলের পক্ষে ঐ পরিমাণ জেনে রাখ। তার পর বয়স বুঝে মাত্রার কম বেশী কর্ব্যে।

বি। তার পর বল।

ল। (২) শিশুর শরীরের জায়গায় জায়গায় রাঙা হওয়া আর তার সঙ্গে জ্বর এ ও অতি ভয়ানক রোগ। পেট ফাঁপারে পোয়াতিরে যেমন ভয় করে এ রোগকে তার বাড়া ভয় করে। সূতিকা ঘরে শিশুর এ রোগ হলে পোয়াতিরে "পেঁচোয় পেয়েছে" বলে তার আশা ভরসা ছেড়ে দেয়। চিকিৎসার মধ্যে রোজা নিয়ে এসে ঝাড়ান করে, কেবল এই মাত্র দেখ্‌ত্যে পাওয়া যায়।

বি। আচ্ছা, এ রোগকে পেঁচোয় পাওয়া বলে কেন?

ল। শরীরের জায়গায় জায়গায় যে রাঙা হয় সেটা এক জায়গায় না থেকে সরে সরে বেড়ায় বলে। আজ সকালে কেবল পায়ের পাতায় দেখা গেল, বেলা দুপরের মধ্যে হাঁটুর কাছা কাছি গিয়েছে, আবার রাত্রের মধ্যে উরতের মাঝা মাঝি ছড়িয়েছে। আবার এমন ও হয়ে থাকে, আজ এক জায়গায়, কাল আর এক জায়গায় পরস্ব আর এক জায়গায় এমনি করে জায়গা বদ্‌ল্যে বদ্‌ল্যে বেড়ায়।

"রোগে আবার হেঁটে বেড়ায়? ও ত রোগ

না, পেঁচো সকল শরীরে বেড়িয়ে বেড়াচো” পোয়াতিরে এই রকম বলে থাকে। কিন্তু তারা কি জানে যে এ রোগের স্বভাবই এই? এ রোগ এক জায়গায় স্থির থাকে না।

বি। এর সঙ্গে সঙ্গে না গাও খুব গরম হয়?

ল। ও বাপ রে! গা একটু আধটু ত গরম হয় না, ধান দিলে খৈ হয় এমনি গরম হয়। জ্বরের তাড়নায় ছেলে এক বারে অজ্ঞান হয়ে পড়ে থাকে, চোকও মেলে না হাঁ হুঁ ও করে না।

বি। ভাল জিজ্ঞাসা করি, এ রোগ টা কি কারণে হয়?

ল। দুর্গন্ধ স্থানে থাক্‌লো হয়, যে ঘরে বাতাস আর আলো ভাল যেতে পারে না সেই ঘরে নিয়ত বদ্ধ থাক্‌লো হয়, ময়লা বিছানায় নিয়ত শুলে, কি ময়লা কাপড়ে সর্ব্বদা থাক্‌লো ও রোগ হতে পারে। এ ছাড়া আহারের দোষে ও ব্যামো হয়ে থাকে। পরিপাক হচ্যে না তবু খাওয়াচ্যে কিম্বা প্রতিনিয়ত দুর্গন্ধ দ্রব্য আহার বা অপরিষ্কার দুর্গন্ধ জল খেতে দিচ্যে। পান আহারের এ রকম অনিয়ম কল্যে অন্য অন্য রোগ ছাড়া এ রোগ হওয়ার ও খুব সম্ভব।

বি। আ দশা! তাতেই আমাদের সূতিকা ঘরে ছেলে পিলের এই ব্যামো এত হয় বটে? আমাদের সূতিকা ঘর ত নয় অন্ধ কূপ! তার মধ্যে আলো আর বাতাস যাবার যো কি। আর যে

জায়গায় সূতিকা ঘর বাঁধে দেখ্‌তে পাই সে ত চূড়ান্ত অপরিষ্কার স্থান।

তার পর বল, এর চিকিৎসা কি রকম করে কত্তে হবে?

ল। এ রোগ যেমন ভয়ানক, চিকিৎসা কিন্তু তত কঠিন নয়। পেট বাজিয়ে দেখে যদি পেটের ফাঁপ মালুম না হয় তা হলে টিংচর ষ্টীল্ তিন ফোটা করে একটু হিম জলের সঙ্গে ঘন্টায় ঘন্টায় খাওয়াবে।

বি। টিংচর ষ্টীল্ কারে বলে।

ল। টিংচর ষ্টীল্ একটা ইংরিজি আরোকের নাম, ডিস্‌পেনসেরিতে কিন্তে পাওয়া যায়। ছেলে পিলের এ রোগের টিংচর ষ্টীল্ যেমন অসুদ এমন আর নেই। এর দামও অতি অল্প। আট পয়সার আরোক কিনে নিয়ে এলেই যথেষ্ট।

বি। এ আরোকটী তবে ঘর করে রাখা ত ভাল?

ল। শুদ্ধু এ আরোক বলে কেন, ছেলে পিলে নিয়ে ঘর কত্তে হলে অনেক গুলি অসুদ ঘর করে রাখা উচিত। কোন্ সময় কোনটার দরকার হয় তা ত বলা যায় না।

বি। কি কি অসুদ বলে দেও না গা। আমি সব গুলি আজ্‌ই সংগ্রহ করে ঘরে রেখে দেব।

ল। তা বলে দিচ্চি। আগে যে রোগ গুলির নাম করিছি তার চিকিৎসা এক এক করে বলি।

বি। বেশ সেই কথাই ভাল।

ল। তার পর শোন। শরীরের যে যে জায়গা লাল হয়েছে দেখ্‌বে, কাষ্টকি গুলে সেই সেই জায়গায় আর তার চারি পাশে তিন চারি বার করে লাগিয়ে দেবে। কাষ্টকি লেগে সব খুব কাল হয়ে যাবে। তার পর পোস্তের ধেঁড়ি বা তার অভাবে একটু আফিং দিয়ে জল বিলক্ষণ গরম কর্‌বে। তার পর সেই গরম জলে ফেলানেল কাপড় ডুবিয়ে নিংড়ে যেখানে যেখানে লাল হয়েছে সেই সেই জায়গায় সেক দেবে। যত সেক দিতে পার্‌বে ততই ভাল। যখন সেক দেবে এক ঘণ্টা ধরে দেবে। সমস্ত দিন রেতের মধ্যে এই রকম করে ৪।৫ বার সেক দেয়া চাই। সেক দেয়ার পর কাপাসের তুল বেশ করে পিঁজে যেখানে যেখানে লাল হয়েছে সেই সেই জায়গায় সেই পেঁজা তুল দিয়ে এক বারে ঢেকে তার উপর পরিষ্কার ন্যাকড়া জড়িয়ে রেখে দেবে।

বি। আবার যখন সেক কত্তে হবে, তখন ও সব খুলে ফেল্‌তে হবে ত?

ল। তা হবে বৈ কি? নৈলে সেক দেবে কেমন করে? সেক দেয়া হলে পুনরায় তুল দিয়ে আগেকার মত ঢেকে রাখ্‌বে। এই রকম খোলা আর ঢাকা বারে বারেই কত্তে হবে। স্থূল কথা ব্যামোর জায়গা গুলি খুব গরমে রাখা চাই।

বি। কাষ্টকি গোলা যে বল্যে, কাষ্টকি জিনিষটে কি?

ল। যবক্ষার দ্রাবকে রূপ গলিয়ে কাষ্টকি প্রস্তুত হয়। বাজারে কাষ্টকি সাদা সাদা পেনসিলের আকারে বিক্রী হয়। কাষ্টকি আবার আলো লাগ্‌ল্যে খারাপ হয়ে যায়। এই জন্যে ও নীল কাগজে মুড়ে রাখ্‌ত্যে হয়। এ ছাড়া কাষ্টকি যে সে জলে গোলে না। গুল্‌তে গেলে সব জল সাদা হয়ে যায়।

বি। সে আবার কি? ও গুল্‌বার জন্যে তবে কি রকম জল চাই?

ল। বৃষ্টির জলেও বেশ গলে যায়। ডিস্‌পেনসেরিতে এক রকম খুব পরিষ্কার জল বিক্রী হয় সে জলেও বেশ গলে। তা বৃষ্টির জলই আমাদের সুবিধা। কেন না এ ঘর করে রাখ্‌ল্যেই হতে পারে।

বি। তবে বাজার থেকে একটু কাষ্টকির বাতি কিনে নিয়ে এসে বৃষ্টির জলে গুলে শিসিতে করে রাখ্‌ব্যে, সেই শিশিটা আবার নীল কাগজ দিয়ে মুড়ে রাখা চাই। শেষে তুলি কিম্বা কাটীর আগায় ন্যাকড়া জড়িয়া সেইটে শিশির আরকে ভিজিয়ে ভিজিয়ে যেখানে যেখানে লাল হয়েছে সেখানে সেখানে আর তার চারি পাশে লাগাবে। যত ক্ষণ সব খুব কাল না হয়ে যাবে তত ক্ষণ লাগাবে। কেমন এই ত? এই রকমই ত কত্যে হবে?

ল। বাঃ বলি হারি যাই। যা যা কত্ত্যে হবে এক বারে ঠিক্ ঠাক্ বলেছ। সকলই বুদ্ধির কায। একটু ইঙ্গিতে কেবল বলিছি। অমনি সব বুঝে নিয়েছ।

বি। কাষ্টকি অমন করে লাগানয় উপকার কি?

ল। উপকার যা হতে হয়। তোমাকে এর আগেই বলিছি যে রাঙাটা এক জায়গায় স্থির থাকে না, ক্রমে ক্রমে সকল গায় ছড়িয়ে পড়ে। কিন্তু রাঙার চারি দিক বেড়ে কাষ্টকি লাগালে রাঙাটা ছড়াতে পারে না, যেখানকার রাঙা সেখানেই থাকে। কাষ্টকির গণ্ডি ডিঙুতে পারে না। কিন্তু বেশ সাবধান হয়ে দেখা চাই যে কাষ্টকির গণ্ডির বাইরে কোন খানে একটু আধটু রাঙা না থাকে। ও রকম থাক্‌ল্যেই ছড়িয়ে পড়্‌ব্যে। যেখানে রাঙা দেখ্‌ব্যে সেই খানেই অমনি করে কাষ্টকির বেড় দেবে।

বি। রাঙার উপরেও কাষ্টকি দিতে হবে?

ল। হবে বৈ কি? কেন এর আগেইত তা বলিছি।

বি। তা বলেছ বটে, তবু এক বার জিজ্ঞাসা করে নিচ্যি। আচ্ছা রাঙা যদিই গণ্ডি ছাড়িয়ে ওঠে ত কর্‌ব্যে?

ল। তার বাহিরে ফের আবার অমনি করে গণ্ডি দেবে।

বি। কাষ্টকির ত এ অতি আশ্চর্য্য গুণ। কত খানি

বৃষ্টির জলে কত টুক কাষ্টকি গুল্‌তে হবে।

ল। পোনর রত্তি কাষ্টকি আধ ছটাক বৃষ্টির জলে গুলতে হবে। তা একবারে আধ ছটাক কাষ্ট-কির জল প্রস্তুত কর্‌ব্যের দরকার নেই। এক কাঁচ্চা কি তার ও কম তয়ের কল্যেই ভাল হয়। এক কাঁচ্চা যদি বৃষ্টির জল ন্যাও, তা হলে সাড়ে সাত রত্তি কাষ্টকি নিতে হবে, আধ কাঁচ্চা বৃষ্টির জল নিলে পৌনে চার রত্তি কাষ্টকি নেবে।

বি। তা আর বল্‌ত্যে হবে না। আধ ছটাক জলে যেখানে পোনর রত্তি গুল্‌তে হবে, সেখানে ঐ হিসেব করে যত টুক ইচ্ছা কাষ্টকির জল প্রস্তুত করা যেতে পারে।

ল। হ্যাঁ, তা পারা যায়ই ত।

বি। ভাল, পেট বাজিয়ে পেটের ফাঁপ যদি মালুম হয় তা হলে কি কর্‌ব্যে?

ল। একটু মৌরিভিজের জলের সঙ্গে দু ফোটা তার্‌পিন তেল ঘন্টায় ঘন্টায় খাওয়াবে। বেশীর ভাগ কর্‌ব্যের মধ্যে এই, নৈলে আর আর সব ঠিক্ আগে যেমন বলিছি সেই রকম কর্‌ব্যে।

বি। যে মাত্রায় টিংচর ষ্টীল্ আর তার্‌পিন খাওয়াতে বল্যে ও মাত্রা কতটুক ছেলের পক্ষে খাট্‌ব্যে?

ল। এক বৎসরের ছেলের পক্ষে। তার পর বয়স বুঝে হিসেব করে মাত্রার কম বেশী কর্‌ব্যে।

বি। আচ্ছা বয়স বুঝে অসুদের মাত্রার কম বেশী করবার একটা সংকেত কেন বলে দেও না। তা হলে এই রোগে এই অসুদ খাওয়াতে হবে, কেবল এইটী জান্তে পাল্যেই হলো। হিসেব জানা থাকলে অসুদের মাত্রা জানবার জন্যে কারু কাছে যেতে হবে না।

ল। তা বলে দেয়া শক্তটা আর কি? ছেলে পিলে নিয়ে ঘর কত্তে হলে কি কি অসুদ ঘর করে রাখা উচিত, আর বয়স বুঝে সে সব অসুদের মাত্রার কম বেশী করবার হিসেব, এখনই বলে দিচ্চি। আগে রোগ গুলির চিকিৎসা শিখিয়ে দিই।

বি। সেই ভাল।

ল। যে রোগের কথা বল্‌চি, এ রোগ হলে শিশুকে, বাড়ীর মধ্যে কিম্বা বাইরে যেখানি উত্তম ঘর সেই ঘরে রাখ্‌ব্যে। সে ঘরের সব জিনিষ পত্র অন্য ঘরে রাখ্‌ব্যে। এ ছাড়া সে ঘরটী এমনি হওয়া চাই যে তার মধ্যে চার দিক দিয়ে বাতাস খেল্‌তে পারে। বাতাস আর আলো না পেলে এ রোগ আরাম হয় না। রোগীর বাসের ঘর বিছানা, কাপড়, চোপড় সব পরিষ্কার রাখা চাই।

বি। তা এ রোগ যে যে কারণে হয় বল্যে, তাতে বিলক্ষণ পরিষ্কার পরিচ্ছন্ন ঘরে শিশুকে না রাখ্‌ল্যে রোগ মোটেই না সার্‌ব্যের কথা বটে।

রোগীর আহার কি দেয়া যাবে?

ল। পেট ফাঁপা না থাকে ত দুদ আর য়্যারুরুট, একটু একটু করে সমস্ত দিন রেতে আট দশ বার খেতে দেবে। পেট ফাঁপা থাক্‌লে দুদ না দিয়ে শুদ্ধু একটু একটু য়্যারুরুট কি সাগু দেবে। শিশু যদি বেশী কাহিল হয়ে পড়ে তা হলে প্রতি বারে য়্যারুরুটের সঙ্গে পাঁচ সাত ফোটা ব্রাণ্ডি খাওয়াবে। এক বৎসরের শিশুকে এই নিয়মে আহার দিলেই যথেষ্ট হবে। যদি সুবিধা হয় ত একটু একটু পায়রার ঝোল দিলে আরও ভাল হয়। শিশু শীঘ্র সেরে ওঠে।

বি। তা পায়রার ঝোল দেয়া আর শক্তটা কি?

ল। এ ব্যামো বাড়ীর মধ্যে একটী ছেলের হলে আর আর ছেলেরও হবার সম্ভব। এই জন্যে বাড়ী ঘর, দুওর, বিছানা, কাপড়, চোপড়, সব পরিষ্কার পরিচ্ছন্ন রাখ্‌বে, বাড়ীর বাইরে তফাতে ও যদি কোন স্থান অপরিষ্কার থাকে, তা ও পরিষ্কার করে দেবে। আহারাদির ধরাধর কর্‌বে অর্থাৎ সহজে পরিপাক হয় অথচ গায়ে বল হয় এমন আহার দেবে। অপরিষ্কার জল বাড়ীতে ও আন্‌তে দেবে না, খাওয়া দূরে থাক্।

বি। তা ও রোগ যে যে কারণে হয় বল্লে সেই গুল মনে করে কায কল্লেই যে হবে। তোমার আর বেশী বল্‌বের দরকার কি?

ল। (৩) কাসি ও কম ভয়ানক রোগ নয়। এর বাড়া বাড়ি হলে ছেলে পিলেকে বাঁচান ভার। যেমন করে হোক্ বেশী হিম গায়ে লাগ্‌ল্যেই কাসি হয়, তা জান?

বি। হাঁ, তা ত বেশই জানি। কিন্তু ছেলে পিলে কাসিতে যেমন কষ্ট পায় এমন আর প্রায় কোন রোগেই না। এ ছাড়া প্রায়ই এমন ছেলে দেখিনে যার কাসি নেই। শীত কালেই কাসির বাড়া বাড়ি দেখ্‌ত্যে পাওয়া যায়। এই জন্যে কাসির চিকিৎসাটা আগে জেনে রাখা আবিশ্যক।

ল। ছেলের গা যদি গরম না হয়। বুকে শ্লেষ্মা বসা স্পষ্টই মালুম হয়, যদি বেশী না থাকে, আর যদি হাঁপের চিহ্ন কিছু না দেখ তা হলে কিছু ভয়ের বিষয় নয়। হিম, বড়, না লাগে এমন একটা গরম কাপড় চোপড় ছেলের গায়ে দিয়ে গরম জলের সঙ্গে দশ ফোটা বাইনমইপিকা একটু মধু দিয়ে মিষ্টি করে সমস্ত দিন রেতে চার পাচ বার খাওয়াবে। তিন চার দিন উপর উপরি এই রকম চিকিৎসা কল্যেই ছেলেটা আরাম হবে। কিন্তু ছেলের গায়ে হিম বড় না লাগ্‌ত্যে পায় এমন ব্যবস্থা করে বরাবর চল্‌তে হবে। কেন না যে ছেলের একবার কাসি হয়ে সেরেছে অতি সামান্য কারণেই তার পুনরায় কাসি হয়।

বি। বাইনম ইপিকা জিনিষটে কি?

ল। ইপিকা একটা গাছের নাম, তারই শিকড়ের আরোককে বাইনম ইপেকা বলে।

বি। ও খাওয়ালে কি হয়?

ল। কাসি আরাম হয়ে যায়, বুকে একটু আধটু শ্লেষ্মা যদি বসে গিয়ে থাকে তা ও সরল হয়ে উঠে যায়।

বি। ও খাওয়ালে কি বমি হয়?

ল। দু ফোটা পাঁচ ফোটা খাওয়ালে বমি হয় না। বেশী খাওয়ালেই বমি হয়। এ ছাড়া আট দশ ফোটা করে চার পাঁচ বার খাওয়ালেও বমি হয়।

বি। তা বমি না হলে শ্লেষ্মা কেমন করে উঠ্‌বে?

ল। ওর বিশেষ গুণ এই যে ও খাওয়াতে খাওয়াতে শ্লেষ্মাটা সরল হয়, তার পর বমির বেগ এসে শ্লেষ্মাটাকে তুলে ফেলে। সেই সঙ্গে পেটে যা থাকে তা ও কিছু কিছু উঠে যায়।

বি। সামান্য কাসির পক্ষে ত এই ব্যবস্থা গেল। কাসি গুরুত্ব হলে, কি কর্‌বো?

ল। তা, বল্‌চি। ছেলের গা যদি খুব গরম দেখ, শ্লেষ্মা বুকে বসে হাঁস ফাঁস কচ্চ্যে, এমনি কাস্‌চ্যে যে কাস্‌ত্যে কাস্‌ত্যে চোক মুখ রাঙা হয়ে উঠ্‌চ্যে, আর ছেলে চোক বুজে যেন অজ্ঞান

হয়ে পড়ে রয়েছে। ছেলের অবস্থা এ রকম দেখ্‌লো ব্যাম সোজা নয় স্থির কর্‌বে। গৌণ না করে বাইনাম ইপিকা একবারে সিকি কাঁচ্চা আন্দাজ একটু গরম জলের সঙ্গে একটু মধু দিয়ে মিষ্টি করে তখনিই খাইয়ে দেবে। খাইয়ে দেয়ার খানিক পরেই বমি করে ফেল্‌ব্যে। বমি কল্যেই বুকের শ্লেষ্মা সরল হয়ে কতক উঠে পড়্‌ব্যে। উঠে গেলিই ছেলে একটু যেন চট্‌কা ভাঙা মত হবে।

বি। আচ্ছা বমি যদি হলো ত কি কর্‌ব্যে?

ল। পুনরায় সেই রকম করে আর সেই পরিমাণে ঐ অসুদ খাইয়ে দেবে। দুবার তিন বার উপর-উপরি খাওয়ালে ছেলে বমি কর্‌ব্যেই কর্‌ব্যে। বমি কল্যেই কিছু উপকার হল। কাসি হলে বমি করাণ বড় ভাল। যত দিন কাসি বেশ সুধরে না যাবে তত দিন প্রত্যহ প্রাতে ঐ অসুদ খাইয়ে বমি করাবে। কেন না প্রাতেই শ্লেষ্মাটা বুকে বেশী জমে থাকে। এ ছাড়া যখন দেখ্‌ব্যে যে ছেলে হাঁস ফাঁস কচ্যে, বুকের মধ্যে গলার মধ্যে যেন পায়রা ডাক্‌চ্যে তখনিই ঐ অসুদ দিয়ে বমি করাবে।

বি। আর কোন অসুদ দেয়া যাবে না?

ল। শ্লেষ্মাটা আরও সরল কর্‌বার জন্যে বুক আর পিট মালিষ করা চাই।

বি। কি দিয়ে মালিষ কর্‌ব্যে?

ল। খাটি শরিষের তেল আর ভূর্জ্জপত্রের তেল সমান ভাগে মিশিয়ে একটা শিশিতে করে রাখ্‌ব্যে। মালিষ কর্‌ব্যের সময় শিশিটি বেশ করে নেড়ে নিয়ে ছেলের বুকে আর পিটে মালিষ কর্‌ব্যে।

বি। দিনের মধ্যে কত বার মালিষ কর্‌ব্যে আর ফি বারে কতক ক্ষণ ধরেই বা মালিষ কর্‌ব্যে?

ল। তা সমস্ত দিন রেতে চার পাঁচ বার মালিষ কর্‌ব্যে। প্রতি বারে আধ ঘণ্টার ও অধিক কাল ধরে মালিষ কর্‌ব্যে।

ঐ শিশির আরোকের সঙ্গে একটু তারপিন তেল মিশিয়ে নিলে ওর আরও তেজ হয়।

বি। তা শুদ্ধ দুট আরোকে মিশিয়ে মালিষ কল্যে যদি তত শীঘ্র উপকার টের পাওয়া না যায় তা হলে তারপিন মিশিয়ে নিলেই হবে?
ভূর্জ্জ পত্রের তেল কি বাজারে কিনত্যে পাওয়া যায়?

ল। না, ডিস্‌পেনসেরি থেকে কেনাই ভাল।
ভূর্জ্জ পত্রের তেলের নাম "ক্যাজুপট্‌ অইল"।

বি। তা "ক্যাজুপট্‌ অইল" বলে ও কিনে নিয়ে এলেই হলো। ওর দাম কি অনেক।

ল। আ নাঃ। দু গণ্ডা পয়সা দিয়ে এক শিশি তেল আনত্যে পারা যায়।
বাইনম্‌ ইপিকা খাওয়ান আর মালিষ করা ছাড়া আর একটী কাজ কত্যে হবে।

বি। আর কি কত্যে হবে?

ল। লোহার কেটলি করে জল গরম করে কেটলির ঢাকন খুলে সেই গরম জলের ভাব ছেলের নাকে মুখে লাগাবে।

বি। ছেলের নাকে মুখে আবার গরম জলের ভাব লাগাবে কেমন করে?

ল। কেন কেটলিটে একটা মোড়া বা অন্য কোন উচ জিনিষের উপর রেখে ছেলেকে কোলে বসিয়ে তার মুখ খান এমনি বাগিয়ে ধর্‌ব্যে যে গরম জলের ভাবটা যেন তার ঠিক্ নাকে মুখে এক বারে এসে লাগে। স্থূল কথা নিশ্বাসের সঙ্গে সে যেন ঐ ভাবটা টেনে নিতে পারে।

বি। কেন ও রকম করে গরম জলের ভাব নিলে কি হবে?

ল। শ্লেষ্মা সরল হবে, শ্বাস প্রশ্বাসের কষ্ট অর্থাৎ অর্থাৎ হাঁপানি বা হাঁস ফাঁস করা কমে যাবে, কাসি অত থাক্‌ব্যে না, ছেলে অনেক আরাম বোধ কর্‌ব্যে। কেসে কেসে বুকে যে ব্যাথা হয়ে থাকে তা ও কম পড়্‌ব্যে।

বি। বল কি গরম জলের ভাবের এত গুন? ও ক বার করে দিতে হবে?

ল। সমস্ত দিন রেতে চার পাঁচ বার দিলেই হবে। যত দিন না কাসিটী এক বারে আরাম হবে তত দিন এই রকম গরম জলের ভাব প্রত্যহ

চার পাঁচ করে ছেলের নাকে মুখে লাগাবে।

বি। সরা ডাকা দিয়ে হাঁড়িতে করে জল গরম কল্যে ও ত হতে পারে?

ল। তা পারে বৈ কি? গরম জলের ভাব নিয়েই না কথা।

বি। ছেলের আহার দেবে কি?

ল। গরম দুদ, য়্যাররুট, আর সাগু। তা যত বার খেতে পারে। রোগী কে আহার দেবার সময় এটী অবশ্য করে মনে রাখ্যে যে আহারের মাত্রা কম হবে, বারে বেশী হবে।
কাসির সঙ্গে সঙ্গে ছেলের যদি পেট-ফাঁপা থাকে ত কি কর্‌ব্যে?

বি। কেন, পেট-ফাঁপার অমন অমন উত্তম অস্বুদ জানা থাক্‌ত্যে ভাবনা কি? ফোটা দুই করে মাঝে মাঝে মৌরি ভিজের জলের সঙ্গে খেতে দেবে। কেমন এই ত?

ল। হাঁ, তা না ত কি? ঐ কল্যেই পেট-ফাঁপা যাবে।

বি। আচ্ছা এখানে ও একটু একটু করে পায়রার ঝোল খেতে দিলে ভাল হয় না?

ল। হাঁ, তা বেশ দিতে পার। ওতে উপকার বৈ অপকার নেই। গায়ে শীঘ্র বল হয়।

আর দেখ যে ছেলের কাসি অনেক দিন ধরে রয়েছে, হিম বাত লাগ্‌ল্যে বাড়ে আবার ধরাধর বল্যে একটু কমে, কিন্তু একবারে নিঃশেষ হয়ে সারে না তার কাসি যে সে অসুদে আরাম হবে না। কড্‌লিবর্‌ অইল দুই তিন ফোটা করে তাকে প্রত্যহ খাওয়াতে আরম্ভ কর্‌ব্যে।

বি। দুদের সঙ্গে খাওয়াবে ত?

ল। তা বৈ কি? ঝিনুকে করে একটু দুদ নিয়ে তার উপর দুই তিন ফোটা কড্‌লিবর্‌ অইল দিয়ে খাইয়ে দেবে।

বি। কড্‌লিবর্‌ অইল কত দিন খাওয়াতে হবে?

ল। ও অনেক দিন না খাওয়ালে উপকার হয় না। কাসিটী নিঃশেষ হয়ে সেরে গেলেও তিন চার মাস ধরে খাওয়াতে চাও।

বি। মাঝে মাঝে কি তার মাত্রা একটু করে বাড়াতে হবে? না বরাবর সেই এক মাত্রা চল্‌ব্যে?

ল। হ্যাঁ, চার পাঁচ দিন অন্তর এক ফোটা করে মাত্রা বাড়িয়ে দেবে। খাওয়াতে খাওয়াতে যদি পেটের ব্যামো হয় তা হলে ও খাওয়ান বন্ধ তারপর পেটের ব্যাম সেরে গেলে পুনরায় অল্প অল্প করে খাওয়াতে আরম্ভ কর্‌ব্যে।

বি। তারপর বল, পেটের ব্যামোর চিকিৎসা কি রকম করে কত্যে হয়?

ল। (৪) ছেলে পিলের পেটের ব্যামোকে নিতান্ত সোজা

জ্ঞান করো না। এর বাড়া বাড়ি হলে তাদের বাঁচন ভার। ছেলে পিলের দাঁত উঠবার সময় পেটের ব্যামো প্রায়ই হয়ে থাকে। সে পেটের ব্যামো হঠাৎ বন্ধ করা পরামর্শ নয়। বন্ধ কল্যে অন্য রোগে এসে উপস্থিত হতে পারে।

বি। দাঁত উঠবার সময় পেটের ব্যামো হওয়া তবে কি ভাল?

ল। ভাল বল্‌ত্যে হবে বৈ কি? কেননা পেটের ব্যামো হলে দড়কা হবার বড় ভয় থাকে না। তবে পেটের ব্যামোর বাড়া বাড়ি হওয়া কি ভাল? দাঁত উঠবার সময় পেটের ব্যামো হলে গুটিকতক কথা মনে রাখ্‌ত্যে হবে।

বি। কি কি?

ল। যতক্ষণ মল বাজ্যে যাবে, তা সে দিন রেতে আট দশ বার কেন যাক্‌না, বাজ্যে বন্ধ করব্যের চেষ্টা কর্‌ব্যে না। কিন্তু যখন দেখব্যে যে মলের ভাগ কম আর জলের ভাগ বেশী, কিম্বা বারে বারে জলবৎ বাজ্যে হচ্যে, তখন আর নিশ্চিন্ত থাকা হবে না। দাস্ত বন্ধ নাকল্যে ছেলেটী মারা যাবে।

বি। তখন কি কর্‌ব্যে?

ল। ধারক অসুদ দেবে।

বি। ধারক অসুদট কি?

ল। তা বলচি। কম্পৌণ্ড চক্ পাউডার দুই রতি আন্দাজ জলে গুলে ঝিনুকে করে প্রতি দাস্তের পর খাইয়ে দেবে তিন চারি বার খাওয়াবার পর যদি মলটা কিছু এঁটে আসে কিম্বা বাজ্যে বারে কমে যায় তা হলে যত ক্ষণ পেটের ব্যামো আরাম না হবে বরাবর ঐ অসুদ ঐ নিয়মে খাইয়ে যাবে।

বি। কম্পৌণ্ডচক্ পাউডার, কারে বলে?

ল। ও এক রকম গুঁড় অসুদ, ডিস্‌পেন্‌সেরিতে পাওয়া যায়। বাজারে যারা ইংরিজি অসুদ বিক্রী করে তাদের কাছেও পাওয়া যায়। ওর দাম অতি অল্প কিছু কিনে এনে ঘর করে রাখ্‌ল্যেই হলো।

বি। ওতে যদি পেট না ধর্‌ল্যো ত কি কর্‌ব্যো?

ল। আধ রতি কাষ্টকি এক ছটাক জল ধরে এমন একটা শিশিতে রাখ, তাতে দশ ফোটা জল মিশন যবক্ষার দ্রাবক দেও। তার পর বাবলার আটা ভিজের জল দেড় কাঁচ্চা, আর চিনিপানা দেড় কাঁচ্চা ও দুয়ের সঙ্গে একত্র কর। শিশির সমুদয় আরোক খানি বার ভাগ করে এক এক ভাগ চার ঘন্টা অন্তর খাওয়াবে। এ অতি চমৎকার ধারক, দুই তিন বার খাওয়ালেই পেট ধরে যাবে।

বি। শিশির আরোক ভাগ কর্‌ব্যো কেমন করে?

ল। শিশিতে যত খানি আরোক আছে তার মাপ নিয়ে এক চির কাগজ বার ভাঁজ কর। এই ভাঁজে ভাঁজে কালির দাগ দেও। তার পর আটা দিয়ে কাগজ খানি শিশির গায়ে লাগিয়ে দেও। এই কল্যেই আরোক কে বার ভাগ করা হল। এখন বুঝ্লে কি না?

বি। তা এমন করে বুঝিয়ে দিলে আর বুঝ্তে পার্ব্যো না। কাগজ খানির ভাঁজ গুলি তবে ঠিক্ সমান হওয়া চাই?

ল। ও মা, তা চাই বৈ কি? নৈলে বার ভাগ সমান হবে কেন?

বি। জল মিশন যবক্ষার দ্রাবক ত আগে যা বলেছ তাই?

ল। হ্যাঁ তা না ত কি? এক ফোটা যবক্ষার দ্রাবক আর এগার ফোটা হিম জল একত্র মিশুতে হবে। এরই দশ ফোটা শিশির কাষ্টকির সঙ্গে মিশবে।

বি। আচ্ছা, কাষ্টকির সঙ্গে যেখানে মিশাবে সেখানে যে সে জল ত যবক্ষার দ্রাবকের সঙ্গে মিশুলে হবে না। তা হলে ঘোলা হয়ে যাবে না?

ল। ঠিক্ বলেছ। এখানে বৃষ্টির জল ব্যবহার কত্যে হবে। চিনিপানা, আর বাবলার আটার জল ও বৃষ্টির জল দিয়ে প্রস্তুত কত্যে হবে।

বি। ধারক দিয়ে যেন ভেদ বন্ধ কল্যে, কিন্তু বাজ্যে

গিয়ে গিয়ে যে ছেলে এক বারে ন্যাতা হয়ে পড়েছে তার উপায় কি কর্‌ব্যে?

ল। তিন চার ফোটা ব্রাণ্ডি একটু হিম জলের সঙ্গে ঘন্টায় ঘণ্টায় খাইয়ে দেবে। সমস্ত দিন রাত এই নিয়মে চল্যে, ছেলে চাঙ্গা হয়ে উঠ্‌ব্যে। ছোট ছেলে পিলে বেশী বাজ্যে গেলে তাদের মাথার তালু বসে যায়।

বি। ঠিক্‌ বলেছ। আমি ও এটা বেশ পরীক্ষা করে দেখেছি। কচি ছেলে বেশী বাজ্যে গিয়ে কাহিল হয়ে পড়্‌ল্যে, তার মথায় হাত দিয়ে দেখে তবে ত সব ঠিক্‌ করা যেতে পারে?

ল। তা পারেই ত। আর সেই জন্যে চিকিৎসকেরাও ত মাথার তালুতে হাত দিয়ে দেখে থাকে। তালু যদি কিছু বসে গিয়েছে দেখ, তা হলে শিশু অত্যন্ত হেজেছে স্থির কর্‌ব্যে। এ দেখে বিশেষ মনোযোগী হয়ে ধারক অসুদ দিয়ে বাজ্যে বন্ধ কর্‌ব্যে, আর ব্রাণ্ডি ৪।৫ ফোটা করে একটু হিম জলের সঙ্গে ঘন্টায় ঘন্টায় খাওয়াবে। ব্রাণ্ডি খাওয়াতে খাওয়াতে দেখ্‌ব্যে যে মাথার তালু ক্রমে ক্রমে উঠ্‌ব্যে। যত ক্ষণ শিশু বেশ সবল হয়ে খেলা ধুল না কর্‌ব্যে তত ক্ষণ ঐ নিয়মে কি তার চেয়ে একটু অন্তর অন্তর ব্রাণ্ডি খাওয়াবে।

বি। আহার কি দেয়া যাবে?

ল। শুদ্ধু একটু একটু র্যারুট। আর কিছুই না। ব্যামো সেরে গেলে ক্রমে ক্রমে সৈয়ে সৈয়ে সাবেক আহার দেবে।

বি। আর দেখ, ছেলে পিলের পেটের ব্যামোর চিকিৎসাটা আমার ভাল করে জেনে রাখ্‌ত্যে হবে। কেন না প্রায়ই ত দেখি পোয়াতিরে কচি ছেলে পিলের পেটের ব্যামো নিয়ে বেতিব্যস্ত হয়।

ল। তা বেশ করে জেনে ন্যাও না। যা জিজ্ঞাসা কর্‌ব্যে তাই বলে দেব। কচি ছেলে পিলের পেটের ব্যামোর চিকিৎসা সকল পোয়াতিরই জেনে রাখা উচিত।

বি। দাঁত উঠবার সময় ছেলে পিলের প্রায়ই পেটের ব্যামো হয়ে থাকে। আর এ পেটের ব্যামোর যদি বাড়া বাড়ি না হয় ত এতে উপকার বৈ অপকার নেই, এ সবই জানা থাক্‌ল্যো। কিন্তু দাঁত উঠবার আগেতেও ত কচি ছেলে পিলের প্রায়ই পেটের ব্যামো দেখ্‌ত্যে পাওয়া যায়, এর কারণ কি?

ল। আমাদের দেশের পোয়াতিদের কচি ছেলে পিলের পেটের ব্যামো লেগে থাকে না এই আশ্চর্য্য। তার আবার কারণ জিজ্ঞাসা কচ্যো? সব ছেলে পিলের পেটের ব্যামো, খাওয়াবার দোষেই হয়ে থাকে।

বি। খাওয়াবার দোষ কি রকম?

ল। খাওয়াবার দোষ বল্‌ছি এই যে, আগে যা

খেয়েছে তা পরিপাক হয় নিই, তবু খাওয়াবার সময় হলেই আবার তার উপর খাইয়ে দেও। এতে আর পেটের ব্যামো হবে না?

বি। আগে যা খেয়েছে তা পরিপাক হয় নি জান্‌বো কেমন করে?

ল। কেন পুনরায় খাওয়াবার সময় যদি সহজে খেতে না চায়, কি এক বার আধ বার খাওয়ালে ওয়াক তোলে তা হলেই স্থির কর্‌বো যে হয় অগ্নিমন্দ হয়েছে, নয় পরিপাক হয় নি। এর উপর জোর করে খাওয়ালেই পেটের ব্যামো হবে, ন্যাকার ও কর্‌ব্যে। তোমাদের পোয়াতিদের বলিহারি যাই, ছেলের এমনি অগ্নিমন্দ হয়েছে, যে দুদ খেয়ে প্রায় দুদই বাজ্যে যাচ্যে, তবু দুদ খাওয়াতে ছাড়্‌ব্যে না। এতে ছেলে পিলের পেটের ব্যামো হয়ে মারা পড়ে না এই আশ্চর্য্য।

বি। তা তুমি যা বল্‌চ্যো, সব সত্যি। আচ্ছা, ঠুন্‌কো হলে দেখিছি ছেলে পিলের প্রায়ই পেটের ব্যাম হয়। এর কারণ কি? যে দুদট বাড়ে সেই দুদ খেয়েই কি পেটের ব্যামো হয়?

ল। তা না ত কি? যে মাইতে ঠুন্‌কো হবে সেটা মোটেই ছেলেকে খেতে দেবে [না। তার সব দুদ বেশ করে টিপে টিপে গেলে ফেল্‌ব্যে। নৈলে দুদ জমে মাইতে ভারি ব্যথা হবে, তার শোকে জ্বর হবে, চাই কি বাড়া বাড়ি হলে মাইতে ফোড়

হতে পারে। মাইতে বেশী দুদ বাড়্‌ল্যে মাই গরম জল দিয়ে ধুয়ে নরম করে শেষে টিপে টিপে সব দুদ বার করে ফেলবো।

বি। তবে ছেলে পিলের খাওয়া দাওয়ার ধরাধর কল্যে পেটের ব্যামো না হওয়ারই ত কথা?

ল। তা বটেই ত। আবার পেটেরব্যামো হলেও দুদ বন্ধ করে, শুদ্ধ যদি একটু একটু য়্যাররুট খেতে দেও তা হলে শীঘ্রই ও অসুখ সেরে যায়।

বি। তা এ ত সোজা কথা, খাওয়াবার দোষে পেটের ব্যামো হলে, খাওয়া দাওয়ার ধরাধর কল্যে পেটের ব্যামো সেরে যাবেই ত।

আচ্ছা, ছেলে যদি বারে বারে ন্যাকার করে; কিছু পেটে না রাখ্‌ত্যে পারে তা হলে কি কর্‌ব্যে?

ল। ফোটা দুই তিন ব্রাণ্ডি আর এক ফোটা ক্লোরিক ঈথর একটু হিম জলের সঙ্গে ঘন্টায় ঘন্টায় খাইয়ে দেবে। তিন চার বার খাওয়ালেই আর বমি হবে না। এতে বমি নিবারণ ও হবে ছেলে সাম্‌ল্যে ও উঠ্‌বে।

বি। ক্লোরিক ঈথর কি ডিস্‌পেনসেরী থেকে কিনে আন্‌ত্যে হবে?

ল। হ্যাঁ, আর কোন খানে পাবে না। পেটে যদি অম্বল হয়ে থাকে দেখ অর্থাৎ যদি ছানা ছানা

দুদ তোলে তা হলে একটু একটু চুণের জল মাঝে মাঝে খাইয়ে দেবে।

বি। তার পর বল, আর কি বল্‌বো?

ল। আমি ভাই আজ আর কিছু বল্‌তো পার্‌বো না। বেলা নাই, বাড়ীর কাজ কর্ম্ম গিয়ে দেখ্‌তো হবে। আর এক দিন সকাল্ করে আস্‌বো, এসে যা যা বল্‌তো বাকী থাক্‌লো সব বলে যাব।

বি। তা যাবে যাও, কচি ছেলের পেটের ব্যামোর গুটি কতক ভাল ভাল অসুদ শিখিয়ে দিয়ে যাও, আজ্ আর পার আর না পার।

ল। আচ্ছা, তা বরং বলে যাচ্যি, নয় আর একটু বিলম্বই হলো।

(১) কচি ছেলে পিলের সোজা সুজি পেটের ব্যামোর কম্পাউণ্ড চক্ পাউডারই প্রধান অসুদ। এ অসুদটা সকল পোয়াতিরই ঘর করে রাখা উচিত।

বি। ও কি আমরা ঘরে তয়ের কত্যে পারি?

ল। হ্যাঁ, তা বেশ পারা যায়। ওতে যে কয় খান দ্রব্য আছে সবই বাজারে কিন্‌তো মেলে।

বি। তবে ও কেমন করে তয়ের কত্যে হবে বলে দেও না গা।

ল। চারি ভাগ দারুচিনি, তিন ভাগ জায়ফল, তিন

ভাগ জাফ্রাণ, দেড় ভাগ লবঙ্গ, এক ভাগ ছোট এলাচের দানা, আর পঁচিশ ভাগ কাশীর চিনি ন্যাও। এই কয়টা দ্রব্য পৃথক্ পৃথক্ ভাগ করে গুঁড় কর। এমনি করে গুঁড় কর্‌ব্যে যে ঐ গুঁড় একটু নিয়ে দুই আঙুলের মধ্যে ডল্যে যেন কাঁকরের কুচি একটু আধটু তাতে আছে এমন বোধ না হয়। তার পর ঐ কয়টা গুঁড়ই একত্র মিশ্রিত কর। মিশনটী খুব ভাল হওয়া চাই। শেষে এই সমস্ত গুঁড়র ওজন যত হবে তার তিন ভাগের এক ভাগ চাখড়ি গুঁড় করে ওর সঙ্গে বেশ করে মিশিয়ে নেবে। এই তোমার কম্পাউণ্ড চক্‌পাউ-ডর্ প্রস্তুত হয়ে গেল। একটা শিশিতে ছয় পুরে কাক এঁটে ঘরে রেখে দেবে। যখন আবশ্যক হবে ব্যবহার কর্‌ব্যে।

বি। তবে আর কি? ও আজ্‌ই তয়ের কচ্যি।

ল। (২) শুদ্ধু চাখড়ির গুঁড়ও কচি ছেলে পিলের পেটের ব্যামোর বেশ অস্সুদ।

বি। ওর পরিমাণ কি?

ল। দু রত্তি আন্দাজ একটু হিম জলে গুলে প্রতি-দাস্তের পর খাইয়ে দিলেই হবে।

বি। তার পর বল।

ল। (৩) কাষ্টকি যে ছেলে পিলের পেটের ব্যামোর অতি প্রধান অস্সুদ তা এর আগেই বলিছি, মনে

আছে ত?

বি। ও মা তা আছে বৈ কি? ও কেমন করে প্রস্তুত করে খাওয়াতে হয় সেটী পর্য্যন্ত মনে করে রেখিছি।

ল। ছেলে, জলের মত ভারি পাতলা বাজ্যে যাচ্যে বাজ্যে গিয়ে গিয়ে কাবু হয়ে পড়েছে, কোন ধারক অসুদই মানাচ্যে না, এ অবস্থায় কাষ্টকি ঘটিত ঐ অসুদ ধন্বন্তরী। বার দুই তিন খাওয়ালেই পেট ধরে যাবে।

বি। তা এ বেশ জানা থাক্‌ল্যো, এমন সকল জায়গায় কাষ্টকি ধারক অসুদের প্রধান, আর বাজ্যে গিয়ে গিয়ে ছেলে কাহিল হয়ে পড়্‌ল্যে তাকে চাঙ্গা করার প্রধান অসুদ ব্রাণ্ডি। তেমনি বমি নিবারণের ও প্রধান অসুদ ক্লোরিক ঈথর।

ল। তা এ সকল বিষয় এমনি করে শিখে রাখা চাই বটে।

(৪) চুণের জল ছেলে পিলের পেটের ব্যামোর সোজা সুজি অসুদের মধ্যে একটা প্রধান অসুদ বল্‌ত্যে হবে। পেটে অম্বল হলে চুণের জল বড় উপকার করে।

বি। পেটে অম্বল হয়েছে জান্‌ব্যে কেমন করে?

ল। ছেলে বাজ্যে গেলে যদি টক্ টক্ গন্ধ বেরোয় আর ছানা ছানা দুদ তোলে তা হলেই স্থির কর্‌ব্যো যে পেটে অম্বল অধিক হয়েছে। চুণের জল তয়ের করার আর খাওয়াবার নিয়ম

আগেই বলিছি।

বি। হ্যাঁ, তা আমার বেশ মনে আছে।

ল। (৫) যে ছেলের অনেক দিন ধরে পেটের ব্যামো লেগে আছে তার পক্ষে তুতে অতি চমৎকার অসুদ। পুরাতন অর্থাৎ অনেক দিনের পেটের ব্যামো এতে যেমন আরাম হয় এমন আর কিছুতেই নয়।

বি। বল কি, তুতে আবার এমন অসুদ? ও খাওয়াবার নিয়ম কি?

ল। তুতের মাত্রা অতি কম দিতে হবে। এক রতির চব্বিশ ভাগের এক ভাগ একবার কার মাত্রা। অর্থাৎ এক রতি তুতেতে চব্বিশ মোড়া অসুদ তয়ের কত্তে হবে। এক রতি তুতের গুঁড় আর চব্বিশ রতি বাবলার আটার গুঁড় একত্র মিশিয়ে চব্বিশটে পুরিয়া প্রস্তুত কর্‌বে। এই পুরিয়া প্রত্যহ তিনটে করে খেতে দেবে। হিম জলে গুলে খাওয়াবে।

বি। বাবলার আটা যা গাছে খুব শুকিয়ে থাকে তাই এনে হামান দিস্তেয় বেশ করে গুঁড় করে নিলেই ত হবে?

ল। হ্যাঁ, তা বৈ কি? পেটের ব্যামো পুরাণ হয়েছে বলে খাওয়া দাওয়ার ধরাধর কত্তে ত্রুটি কর্‌বে না।

বি। নাঃ, তা কল্যে শুদ্ধু অসুদে কি কিছু কত্তো

পারে ?

ল। (৬) কচি ছেলে পিলের পেটের ব্যামোর আর একটী প্রধান অস্থুদ পারা ঘটিত চাখড়ি। এর অতি আশ্চর্য্য গুণ। এ খাওয়ালে মলের দুর্গন্ধ যায় আর রং ফেরে।

বি। তা হলে মলে অত্যন্ত দুর্গন্ধ আছে জান্‌তে পাল্যে ঐ একটু একটু দিন কতক খাওয়ালে ত সে দুর্গন্ধটা যেতে পারে ? আর পেটের ব্যামো হবার ভয়টা ও যায়।

ল। ও অস্থুদ ত সেই জন্যে দিয়েও থাকে। মলের রং কাল কি মাটি মাটি যদি দেখ, তা হলে এই অস্থুদ খাওয়ালে মলের রং সহজ অর্থাৎ ঈষৎ হলুদ বর্ণ হবে।

বি। এ অস্থুদটি কি ঘরে আমরা তয়ের কত্যে পারিনে ?

ল। তা পারা যায় বৈ কি ? ও প্রস্তুত করা শক্ত নয়। এক ভাগ ওজনে পারা আর দুই ভাগ ওজনে চাখড়ি একটা পাতরের খলে পাতরের নুড়ি দিয়ে মাড়। যত ক্ষণ পর্য্যন্ত পারার একটু আধটু বিন্দু দেখা যাবে তত ক্ষণ মাড়্‌তে হবে। শেষে দুয়ের রং একত্র মিশে ছেয়ের বর্ণ হয়ে যাওয়া চাই। প্রস্তুত হলে শিশিতে করে কাক এঁটে রাখ্‌বে।

বি। তার মাত্রা কি ?

ল। আধ্‌ রতি থেকে দু রতি পর্য্যন্ত খাওয়াতে পার।

বি। আচ্ছা, যে ছেলে বারে বারে পাতলা পাতলা

বাজ্যে যাচ্যে, মলে টক্ টক্ গন্ধ আছে, আর মলের রং ও স্বাভাবিক নয় অর্থাৎ হয় কাল কাল, নয় মেটে মেটে, তাকে কম্পোণ্ড চক্ পাউডরের সঙ্গে পারা ঘটিত চাখড়ি একটু করে খেতে দিলে বেশী উপকার হয় না?

ল। ঠিক্ বলেছ। এমন সকল জায়গায় দুট অসুদ যোগ করে খাওয়ান বড় ভাল। এটি বেশ যুক্তি বটে। আর দেখ মল না আঁটুল্যে আর তার রং স্বাভাবিক অর্থাৎ ঈষৎ হলুদ বর্ণ না হলে, অসুদ খাওয়ান বন্দ্ব করা হবে না, খাওয়া দাওয়ার ধরা ধর কত্যে ও ত্রুটি করা হবে না, সকল পোয়াতিরই যেন এটা বেস মনে থাকে। বাজ্যে বারে কমে গিয়েছে আর তত পাতলা ও নেই, এ বলে যেন ছেলেকে দুদ খেতে না দেয়। মলের রং স্বাভাবিক না হলে বিশ্বাস নেই।

বি। বেশ কথা, এটা বিশেষ করে মনে করে রাখত্যে হবে।

ল। তবে এখন আমি আসি। কিছু মনে করো না

সমাপ্ত।

# বিজ্ঞাপন।

ধাত্রী-শিক্ষার প্রথম ভাগ সর্ব্বত্র আদর পূর্ব্বক পরিগৃহীত হওয়ায় প্রোৎসাহিত হইয়া ইহার দ্বিতীয়ভাগ মুদ্রিত করিলাম। ইহাতে অনৈসর্গিক প্রসব ব্যাপার এবং তাহা প্রতিবিধান করিবার উপায়, কথোপকথন-চ্ছলে লিখিত হইয়াছে। ব্যক্তি নির্দ্দেশের কোন পরি-বর্ত্তন করা যায় নাই।

এক্ষণে প্রথম ভাগের মত ইহা আদৃত হইলেই শ্রম সকল জ্ঞান করিব।

নবদ্বীপান্তর্গত। গরিবপুর
সন ১২৭৫। মাঘ।

শ্রীযদুনাথ মুখোপাধ্যায়।

# সূচীপত্র

## প্রথম সর্গ।

## দ্বিতীয় সর্গ।

## তৃতীয় সর্গ।



## চতুর্থ সর্গ।



## পঞ্চম সর্গ।



## ষষ্ঠ সর্গ।



## সপ্তম সর্গ।



## অষ্টম সর্গ।

## নবম সর্গ।



## দশম সর্গ।



## একাদশ সর্গ।



## দ্বাদশ সর্গ।



## শুদ্ধি পত্র।

| অশুদ্ধ | শুদ্ধ | পৃষ্ঠা | পংক্তি |
|---|---|---|---|
| তা ইনিই | তা হলিই | ৭২ | ১৩ |

# ধাত্রী শিক্ষা।

## ৩য় ভাগ

### প্রথমসর্গ।

শিশুর পা অগ্রে বাহির হইলে কি কর্ত্তব্য।

---

( লক্ষ্মী ও বিনোদিনী )

লক্ষ্মী। ক্যামন্ গা মোহিনীর ছেলেটী ত ভাল আছে?

বিনোদিনী। হ্যাঁ গো, পাঁচ জনের আশীর্ব্বাদে খোকা আছে ভাল। এসো, বসো, দাঁড়িয়ে থাক্‌ল্যে ক্যান? এত দিন তোমায় দেখিনি ক্যান গা? এখানে কি ছিলে না?

ল। না। আমি কাল রেতে বাড়ী এসেছি। স্থানান্তরে একটী পোয়াতি প্রসব করাতে গিয়েছিলাম।

বি। কি রকম পোয়াতি? কোন গোলমাল ত ছিল না?

ল। গোল মালের মধ্যে তার ছেলের আগে পা বেরিয়ে ছিল। তা পা বেরণ বেশী ভাবনার বিষয় নয়। পোয়াতি আপ্‌নিই খালাস হোতে পারে। প্রায়ই সাহায্যের দরকার করে না।

বি। ভাল কথা মনে কোরে দিলে। তুমি না বলে ছিলে যে ছেলের হাত পা আগে বেরুলে পোয়াতি ক্যামন কোরে খালাস করাতে হয় শিখিয়ে দেবে? তা সে কথা ত বড় রাখ্‌ল্যে দেখ্‌চি।

ল। সময় ত আর ফুরিয়ে যায় নি। শিখ্‌তে নাহয় দুদিনবিলম্বই হলো। তাতে আর দোষ কি? এখন বরং আরো শেখাবার সুবিধা পেলাম।

বি। কি রকম?

ল। এ দিন যে পোয়াতিটী কে খালাস করিয়ে এলাম সেইটীর কথা যদি বেশ মনোযোগ কোরে শোন তা হোলেই যে ছেলের পা আগে বেরুলে কি কি কত্যে হয় শিখ্‌তে পারব্যে এখন।

বি। বেশ কথা বলেছ। সেই ভাল। তোমার এখন অবকাশ আছে ত?

ল। তা এখন আর আমার অন্য কাজ কম্ম কিছুই নেই। বিশেষ তুমি যে সুবোধ মেয়ে আর শিখ-

বার জন্যে যে যত্তন দেখ্‌ত্যে পাই তাতে শতেক কম্ম ত্যাগ কোরেও তোমাকে শেখাতে ইচ্ছে করে।

বি। তবে ভাল হয়ে বোসো।

তোমার কল্যেণে সোজাসুজি প্রসব করাণ এক রকম শিখে নিইচি। এখন গোলমেলে গুল শিখ্‌তে পাল্যেই দাইয়ের কাজ মোটামুটী জানা থাক্‌ল্যো! পাড়াপ্রতিবাসির বউঝি খালাস হোতে কেলেশ পেলে অবিশ্যিই কিছু না কিছু উপগার কত্যে পারব্যো।

ল। উপ্‌গার কিছু ক্যান? অনেক পোয়াতি এবং পোয়াতির বাছার প্রাণ দান দিতে পারব্যে। এর চেয়ে সুকৃতি আর কি আছে বল?

বি। তার পর। যাকে প্রসব করাতে গিয়েছিলে সে কি প্রথম পোয়াতি? বয়স কি আন্দাজ হবে? বামণ না শূদ্দূর? সন্তানটী বেঁচে আছে ত? বেটা ছেলে না মেয়ে?

ল। সেটি কায়েতের মেয়ে। এই প্রথম পোয়াতি। বয়স ষোল সতর। বেটা ছেলে হয়েছে। পোয়াতি আর ছেলে দুই ই বেশ আছে।

বি। এখন তবে তার বিত্তান্ত আগাগোড়া বেশ কোরে

বল। ক্যান না পোয়াতি কি পোয়াতির বাছার মন্দ শুনে তাদের সম্বন্ধে আর কোন কথা শুন্তে্য ভাল লাগে না। ক্যামন সত্যি কি না ?

ল। সত্যি তা আবার একবার কোরে ? পোয়াতির মর্ম্ম পোয়াতিতেই জানে। অপরে তা কি বুঝবে?

বি। তুমি গিয়ে কি দেখ্‌ল্যে যে ছেলের পা আগে বেরিয়েছে ?

ল। না। পা আগে বেরোয়নি। পাছা আগে বেরিয়েছিল।

বি। সে কি রকম ?

ল। পেটের মধ্যে ছেলে উচু হোয়ে বোসে থাক্‌ল্যে তার পাছা যেমন নীচের দিকে থাকে, এও সেই রকম হইছিল।

বি। আগে পাছা বেরিয়েছিল ? তুমি না বল্যে আগে পা বেয়িয়েছিল ?

ল। তা ত বলিছি বটে। পাছা, হাঁটু কিম্বা পা এই তিনের মধ্যে যে সে একটা আগে বেরুলিই "আগে পা বেরিরেছে" বোলে সংগ্যে দেয়া যেতে পারে।

বি। ক্যান, এর কারণ কি?

ল। পোয়াতি খালাস করার উপায় তিনেতেই এক

বোলে। অর্থাৎ ছেলের পাছা আগে বেরুলে পোয়াতি যে রকম কোরে খালাস কত্যে হয়, হাঁটু কি পা আগে বেরুলেও তেমনি কোরে প্রসব করাতে হয়।

বি। বটে! এখন তবে বেশ বুঝ্‌লেম।

আচ্ছা আগে পা বেরুলে কি দুখান পাই একেবারে বেরোয় না সচারাচর একখানাই আগে বেরিয়ে থাকে?

ল। তার কিছু ঠিক্ নেই। একেবারে দুখান পাও বেরুতে পারে। একখানাও বেরিয়ে থাকে। সেই রকম এক কালে দুটি হাঁটুও বেরুতে পারে। আবার একটাও বেরিয়ে থাকে।

বি। আগে পাছা হাঁটু কিম্বা পা বেরুলে তা জান্‌বের সংকেত কি?

ল। সংকেত অনেক রকম আছে বটে, কিন্তু হাত দিয়ে দেখে ঠিক্ করাই কেজো।

বি। আচ্ছা, হাতদিয়ে দেখিই কেমন কোরে জানা যাবে তাই বল।

ল। পাছা আগে বেরুলে জল ভাংবের আগে বড় একটা কিছু মালুম করা যায় না। কেবল ছেলের মল দুওরের উপরকার হাড় খান আর জন্মকাটের দাঁড়া হাত দিলে টের পাওয়া যায়।

জল ভাংল্যে পর হাত দিলে জরায়ুর মুখে ছেলের দুই পাছা, আর মল দুওর বেশ পষ্ট টের পাওয়া যায়। মল দুওরের একটু তফাতে ছেলে কি মেয়ের বিশেষ চিহ্নও মালুম কত্যে পারা যায়। বেটা ছেলের অণ্ড হাতে ঠেকল্যে ত আর কোন সংশয়ই থাকে না।

বি। ভাল, আন্দাজে কেমন কোরে জানা যাবে যে ছেলের মলদুওরে হাত দিলাম কি মুখে (আহারের দুওরে) হাত দিলাম। দুয়ের গড়নই ত প্রায় এক রকম।

ল। তা জান্‌বের উপায় আছে।
আহারের দুওর চেয়ে মল দুওর যে ছোট। বিশেষ মুখের মধ্যে আঙ্গুল দিলে জিব আর মাড়ি টের পাওয়া যাবে ত? এ ছাড়া মল দুওরের মধ্যে আঙুল দেওয়ার চেষ্টা কল্যে আঙুল চেপে ধরব্যে। এখন বুঝতে পাল্যে, ছেলের আগে পাছা বেরুলে হাত দিয়ে দেখে কেমন কোরে জান্‌ত্যে হবে?

বি। হ্যাঁ, তা বেশ বুঝিচি।
তার পর আগে হাঁটু বেরুলে কেমন কোরে জানব্যে?

ল। এও হাত দিয়ে দেখে ঠিক্ কত্যে হবে।
হাত দিলিই হাঁটুর দুই পাশে ঢিবির মত দুখান গোল গোল হাড়, এই দুই ঢিবির মধ্যেখানে খোল আর উরুত ও পায়ের নলার সন্ধি বেশ মালুম করা যাবে॥ এই গুল জান্‌ত্যে পাল্যেই হাঁটু বেরিয়েছে জানা গেল। কেমন ত?

বি। তা সত্যি বটে। কিন্তু পায়ের গুড়মুড়ো, কুনো কি কাঁধের সঙ্গেও ত হাঁটু গোল মাল হয়ে যেতে পারে। আন্দাজে ঠিক্ করা বৈ ত না?

ল। তা পারে বটে। কিন্তু হাঁটু চিনে নেবার বেশ সংকেত আছে।

বি। সে সংকেতটা কি?

ল। তা বল্‌চি। প্রথম গুড়মুড়ো ধর। হাঁটুর দুই পাশে দুটো ঢিবি আছে, কিন্তু গুড়মুড়োর একটা বৈত নেই।

তার পর কুনো ধর। হাঁটুর দু পাশের ঢিবির মধ্যে খানে খোল আছে, কিন্তু কুনোর দুপাশের হাড়ের মধ্যে বেশ ছুঁচ্‌লো মত এক খান হাড় টের পাওয়া যায়।

তার পর কাঁধ ধর। কাঁধে কেবল একটা ঢিবিই আছে। আর এই ঢিবি থেকে আস্তে আস্তে

এ দিক ওদিক হাতে দিয়ে দেখ্‌ল্যে সুম্‌কে কণ্ঠার হাড় আর পেছনে পাক্‌রোর হাড় টের পাওয়া যায়। এই গুল ধরা কল্যিই গোল মাল গেল। কেমন্‌ ত ?

বি। বাঃ চমৎকার সংকেত গুল বলেছ কিন্তু। এ সকল কাজে এমন তর ব্যুৎপত্তি না থাক্‌ল্যে দাইগিরি করা মিছে। যে সংকেত বোলে দিলে এতে ছেলে মানুষেও যে বেশ বুঝ্‌তে পারে।

যাক্‌ তার পর বল আগে পা বেরুলে কেমন কোরে জানা যাবে ?

ল। তা জান্‌বেরও বেশ উপায় আছে।

হাত ছাড়া পায়ের সঙ্গে অন্য কোন অঙ্গের গোল মাল হবার সম্ভাবনা নেই।

বি। আচ্ছা, সে গোলমাল কেমন কোরে মিটুতে হবে তাত জানা চাই।

ল। সে জন্যে চিন্তে কি ? তা তোমাকে এখনই বোলে দিচ্যি। এক এক কোরে সব ধর।

পায়ের আঙুল গুলি বেশ সাজান, বুড় আঙুলের থেকে কোড়ে আঙুল পর্য্যন্ত ক্রমে ছোট হয়ে হয়ে এয়েছে। কিন্তু হাতের আঙ্গুল সে রকম নয়, একটা ছোট একটা বড়।

২। পায়ের বুড় আঙুল ছোট চাট্যে আঙুলের ঠিক কাছেই থাকে। কিন্তু হাতের বুড় আঙুল সে রকম নয়, ঠিক্ তার বিপরীত বল্যেই হয়। অর্থাৎ হাতের বুড় আঙুল আর আর আঙুলের থেকে অনেক তফাৎ আর এক সেরেও নয়, প্রায় সুম্‌কো সুম্‌কি বল্যেও বলা যায়।

৩। হাতের চেয়ে পা অনেক পুরু, আর পায়ের বুড় আঙুলের দিকের ধারটা, কোরে আঙুল যে দিকে আছে তার চেয়ে অনেক মোটা আর গোল।

৪। পায়ের দ্বীপের মত হাতে কিছুই নাই। গুড়-মুড়ো আঙুলের ঠিক্ বিপরীত দিকেই মালুম হবে। হাত যেমন বাহুর সঙ্গে এক ন্যাতা, পায়ের নলাতে আর পায়ের সঙ্গে সে রকম নয়। বিশেষ হাতের চেয়ে পা অনেক ভারি আর অত খেলেও না।

বি। বলি হারি যাই, কি সংকেতই শেখালে। তোমার গুণের কথা বোলে শেষ করা যায় না।

ল। আগে যে যে সংকেত বল্যেম তা ছাড়া আরো গোটা কতক চিহ্ন আছে যাতে কোরে ছেলের আগে হাঁটু কি পা বেরিয়েছে জানা যেতে পারে।

বি। তা যদি থাকে তবে সে চিহ্ন কটা বল্‌ত্যে আর বাকী রাখ ক্যান ? সব্‌ই ত এক এক কোরে বল্যে ?

ল। তা শোণো বল্‌চি।

ব্যাথা আরম্ভ হতিই পোয়াতির প্রসবের দুওরে হাত দিয়ে নিকটে যদি ছেলের গা না টের পাও তা হোলে আগে হাঁটু কিম্বা পা বেরবে ঠিক্ জেনে রাখ্‌ব্যে। আগে মাথা কিম্বা পাছা বেরুলে অমন হয় না।

বি। বল কি ? এত বেশ সংকেত দেখ্‌চি ? এ রকম সংকেত আর আছে নাকি ?

ল। আছে বৈ কি ?

হাঁটু কিম্বা পা আগে বেরুলে যে থলির মধ্যে জল আর ছেলে থাকে সেই থলিটের আকার বেশ লম্বা হয়। আগে পা বার্ হোলে ত থলিটে বিল-ক্ষণই লম্বা দেখায়। আর আগে মাথা বেরুলে ঐ থলি যেমন টান টান থাকে, পাছা, হাঁটু কিম্বা পা আগে বেরুলে সে রকম থাকে না। বেশ ঢিলে মালুম হয়।

আর তোমাকে এর আগেই বলিচি * যে ছেলের

* প্রথম ভাগ পৃষ্ঠা ৪১—৪২।

মাথা নীচে দিকে থাক্‌ল্যে উপর পেটে পোয়াতি ছেলে নড়া টের পায়। আর পা নীচে দিকে থাক্‌ল্যে ছেলে নড়াও নীচে দিকে টের পায়।

বি। তোমার সংকেত বলা সব ফুরুলো নাকি? না আরো আছে?

ল। হ্যাঁ, প্রায় সব বলিচি বটে। আর একটা বল্যেইহয়।

বি। আচ্ছা, তবে বল।

ল। তোমাকে এর আগেই বলিচি * যে ছেলের আগে মাথা বেরুলে জল ভাংবের সময় একেবারে সব জল বেরোয় না। জল ভাংবা মাত্তরি মাথা এসে নামে তাতেই খানিকটে জল বেরিয়েই আর বেরুতে পায় না। কিন্তু পাছা, হাঁটু কিম্বা পা আগে বেরুলে সে রকম কোরে জল ভাঙে না। জল ভংল্যে যত ক্ষণ পর্য্যন্ত সমুদায় জল বেরিয়ে না আসে ততক্ষণ জল ভাংত্যে থাকে। আর জলও অত হঠাৎ কিম্বা তেজে ভাঙে না। এখন বুঝ্‌লে ছেলের পাছা, হাঁটু কিম্বা পা আগে বেরুলে কেমন কোরে ঠিক্ কর্‌ব্যে?

বি। হ্যাঁ, তা বেশ বুঝিচি। এরকম সোজা সংকেত

* প্রথম ভাগ ৫৪।

বোলে দিলে ছেলে মানুষেও যে সব ঠিক্ কোরে উঠ্‌তে পারে।

ল। ঠিক্ বোলো ভাই। না বুঝে যেন বোলো না যে বুঝিচি।

বি। তা কি বলি? শিখ্‌তে প্যাল্যে তোমার উপগার না আমার উপ্‌গার?

আচ্ছা এবারে এ কথা জিজ্ঞেসা কচ্য ক্যান?

ল। তার কারণ আছে। আর বারে পোয়াতি খালাস করার বিষয় যা যা বলিছিলাম সবই সোজা ছিল। এবারকার ব্যাপার বড় গুরুতর। ছেলের হাত পা আগে বেরুলে পোয়াতি খালাস করা বড় শক্ত দাইয়ের কর্ম্ম। তাতেই বলচি সব বিশেষ মনোযোগ কোরে শুন্‌বে আর মনে কোরে রাখ্‌ব্যে।

বি। মনে কোরে রাখ্‌বো তা আবার বল্‌চ্যো। রাৎ দিনই ঐ ভাব্যো।

ল। যাক্, তার পর ছেলের পাছা, হাঁটু কিম্বা পা আগে বেরুলে পোয়াতি ক্যামন কোরে খালাস কত্ত্যে হবে শোনো।

বি। বল, সেই ত আদত কাজের কথা।

ল। এ রকম পোয়াতি খালাস কত্ত্যে হোলে পোরোটা বজায় রাখ্‌তে চেষ্টা পাওয়াই দাইয়ের প্রধান

কাজ হচ্যে। যতক্ষণ পার পোরোর মধ্যে জল রাখ্‌ত্যে চেষ্টা পাবে। হাঁটু কি পা আগে বেরুলে এরূপ চেষ্টা করার আরো বিশেষ দরকার বিবেচনা কত্যে হবে।

বি। ক্যান গা পোরোটা বজায় রাখ্‌বের জন্যে এবারে এত কোরে বলচ্যো ক্যান ?

ল। ক্যান তা আবার জিজ্ঞেসা কচ্যো ? সব ভুলে গেলে না কি ? মনে কোরে দেখ দেখি তোমাকে এর আগে * বলিচি কি না যে পোরোটাই "বারে বারে যাওয়া আসা কোরে জরায়ুর মুখ বেশ ফাক কোরে দেয়"

বি। হ্যাঁ, তা ত বলেছ বটে।

ল। তবে, আগে মাথা বেরুলেও যেখানে জরায়ুর মুখ খুলবার জন্যে পোরোর দরকার হয় সে খানে পাছা হ্যাঁটু কি পা আগে বেরুলে জল সুদ্ধু পোরোর দরকার হবে তা আবার একবার কোরে ?

বি। তা সত্যি। মাথা অত শক্ত, গোল আর বড় হোয়েও যেখানে জল পোরা পোরোর সাহায্য

---

* প্রথম ভাগ ৫৩।

না নিয়ে জরায়ুর মুখ খুল্‌তে পারে না, সেখানে জল পোরা পোরোর অভাবে পাছা, হাঁটু কি পা কেমন কোরে জরায়ুর মুখ ফাক কোরে দেবে ?

ল। ঠিক্ বুঝেচ। আমার আর বুঝিয়ে দিতে ও হোলো না। তবে আর কি, এইটী বিশেষ কোরে মনে রাখতে চাও যে ছেলের পাছা, হাঁটু কি পা আগে বেরুলে খুব সাবধান হয়ে পোরোটাবজায় রাখ্‌তে হবে আর জরায়ুর মুখ সম্পূর্ণরূপে না খুল্যে জল ভাংত্যে দেওয়া হবে না। জল মোটেই না ভেঙে পোরো সুদ্ধ ছেলে প্রসব কল্যে ত, সুবিধের ওর নেই। কিন্তু এরকম ঘটা বড় সহজ নয়। প্রায়ই ঘটে না।

বি। থাক, দাইয়ের প্রথম কাজ ত হোল পোরা বজায় রাখ্‌ত্যে চেষ্টা পাওয়া। তার পর জল ভাংল্যে কি কর্‌ব্যে।

ল। জল ভাংল্যে পর ছেলের নাই পর্য্যন্ত যতক্ষণ না বেরবে ততক্ষণ দাইয়ের কিছুই কত্যে হবে না। কেবল প্রসবের দুওরের নীচেটায় হাত দিয়ে রাখব্যে। সেজায় গাটায় চাড় না লাগে এই জন্যে পোয়াতির পেটের দিকে ছেলের অঙ্গ যেমন বেরুতে থাকব্যে অম্‌নি উচুকোরে ধরব্যে। নাড়া

চাড়া যত কম কর্‌বে ততই ভাল। শীঘ্যির প্রসব করার ছেষ্টা মোটেই করা হবে না।

বি। ক্যান?

ল। পা থেকে গলা পর্য্যন্ত সমুদায় শরীর বেরুতে বিলম্ব হোলে মাথা সহজেই বেরোয়।

বি। সে কি রকম?

ল। পা থেকে গলা পর্য্যন্ত শরীর ক্রমে মোটা হয়েছে কি না?

বি। হ্যাঁ, তা হয়েছে বটে। পায়ের পাতার চেয়ে গোচ মোটা। পায়ের গোচের চেয়ে উরত মোটা। উরতের চেয়ে পাছা মোটা। পাছার চেয়ে পেট মোটা। পেটের চেয়ে বুক মোটা। এ কথা মানি বটে।

ল। তবিই দেখ সরু থেকে ক্রমে মোটা অঙ্গ জরায়ুর মুখ দিয়ে বেরুতে গেলে ও মুখ অবিশ্যিই বেশ খুলে যাবে বুঝ্‌তিই পাচ্যো। আর জরায়ুর মুখ সম্পূর্ণ রুপে খুল্যে মাথা যে সহজে বেরবে তা কিছু আর বল্‌ত্যে হবে না।

বি। আমাকে আর কিছুই বল্‌ত্যে হবে না। বেশ বুঝিচি। কোন পথ দিয়ে মাথা গলাতে 'পাল্যে শরীর বার্‌কত্যে কোন কষ্ট হয় না। এই জন্যে

ছেলের আগে মাথা বেরুলে শরীর সহজেই বেরোয় কোন কষ্ট হয় না। কিন্তু আগে শরীর বেরিয়ে। মাথা বেরণ কঠিন হয়। আর তাতে পোয়াতি কষ্ট ও পায়। তাতিই পা থেকে গলা পর্য্যন্ত সমুদায় শরীর ক্রমে আর বিলম্বে বেরুলে ভাল হয়। এতে জরায়ুর মুখ খুলবার সুবিধে হয়। আবার জরায়ুর মুখ খুল্যেই মাথা সহজে বেয়োয় কেমন এই ত আমাকে বল্ত্যে চাচ্যিলে?

ল। আর সায় দেব কি? তোমার বুদ্ধি দেখে অবাক হোলেম। এমন নৈলে শিখিয়ে সুখ নেই। কোন একটা শক্ত বিষয় উপস্থিত হোলে, বুঝিয়ে না দিতেই আগে থাকত্যে বুঝে বোসে থাকে। বলি হারি যাই ভাই তোমার বুদ্ধির কথা কখন ভুলব্যো না।

বি। থাক, তুমি যে বল্যে যে যত ক্ষণ ছেলের নাই পর্য্যন্ত না বেরবে ততক্ষণ দাইয়ের কিছুই কত্যে হবে না। ভাল, নাই পর্য্যন্ত বেরুতে যদি বেশী বিলম্ব হয় ত কি কর্ব্যে।

ল। বেশী বিলম্ব হোলে শীঘ্যির শীঘ্যির যাতে ব্যথা আসে তা কর্ব্যো।

বি। কি কল্যে শীঘ্যির শীঘির ব্যাথা আস্ব্যে?

ল। ক্যান ভুলে গেলে নাকি? মনে কোরে দেখ দেখি আগে * বলিচি কি না যে পোয়াতির পেটের উপর বেশ কোরে খানিক ক্ষণ হাত বুলুলে ব্যথা আসে।

বি। হ্যাঁ তা ত বলেছ বটে। ব্যথা পোড়ে গেলে কি কম পোলে এমন উপায় থাক্‌ত্যে ত ভাবা উচিত নয়। আমি ত ভারি ভুলো দেখ্‌চি।

ল। ভুলো হও তায় ক্ষতি নেই। কিন্তু কাজের সময় ভুল্যেই প্যাঁচ।

বি। তা সত্যিই ত। জেনে শুনে কাজের সময় ভুল্যে আর শিখে রাখায় লাভ কি হোল?
আচ্ছা পেটে হাত বুলন ছাড়া ব্যথা আন্‌বের কি আর কোন উপায় আছে?

ল। আছে বৈ কি?

বি। তবে বল না গা। রকম রকম শিখে রাখা ভাল। এক রকমে উপ্‌গার না পেলে অন্য রকম কোরে দেখা যায়।

ল। পেটে ভাল কোরে হাত বুলুলে ত ব্যথাআস্‌বিই। যদি না আসে ত একখান তোয়ালে কিম্বা ঐ আকারের যে সে একখান পুরু রকম কাপড় তিন

* প্রথম ভাগ ৮১

ভাঁজ কোরে হিম জলে তার একমুড়োর খানিক দূর ডুবুবে। তার পর শুক্‌নো মুড়ো টা ধোরে সেখান এমনি কোরে দুলিয়ে পোয়াতির পেটে লাগাবে যে ভিজে মুড়োর এক পিট পেটের এক দিকে আর এক পিট পেটের আর এক দিকে অপ্‌প জোরে যেন লাগে। খানিক ক্ষণ পর্য্যন্ত এই রকম কল্যে ব্যাথা আস্‌ব্যে। মধ্যে মধ্যে কাপড় খান জলে চুবিয়ে নিতে হবে।

বি। আচ্ছা এ কোরেও যদি ব্যথা না এলো ত কি করব্যে ?

ল। তা হোলে আর দেরি করা হয় না। হাত দিয়ে প্রসব করাতে হবে।

বি। হাত দিয়ে কি রকম কোরে প্রসব করাবে ?

ল। তা বল্‌চি। পা থেকে নাই পর্য্যন্ত এর মধ্যে পাছা বেরণই কঠিন। পা বেরিয়ে পাছা বেরুলিই নাই পর্য্যন্ত আপনিই বেরুলো। তা বুঝতে পাচ্যো?

বি। হ্যাঁ তা বেশ পাচ্যি।

ল। তবিই ছেলের পা বেরিয়ে নাই পর্য্যন্ত বেরুতে গৌণ হোলে পাছা প্রসব করাণই আবিশ্যক।

বি। যাক্‌ তার পর বল হাত দিয়ে ছেলের পাছা কেমন কোরে বার করব্যে ?

ল। ছেলের কুচ্‌কিতে একটা আঙ্গুল বাদিয়ে দিয়ে এমনি কোরে ক্রমেতে টান্‌ব্যে যে পাছা বেরিয়ে আসব্যে অথচ পোয়াতি কোন কষ্ট পাবে না।

বি। কোন্‌ হাতের আঙুল বাদিয়ে টানব্যে ?

ল। যে হাতে জুত্‌ পাও।

বি। কুচ্‌কিতে আঙুল বাদিয়ে টান দিলে পাছা কি বেরিয়ে আসে ? অঙুলে কি এত জোর হয় ?

ল। বল কি আঙুলের কি কম জোর ? জত কোরে কুচ্‌কিতে আঙুল বাদিয়ে টান্‌ত্যে পাল্যে পাছা বেরিয়ে আস্‌ব্যে তার আশ্চর্য্য কি ?

বি। আচ্ছা ছেলের পাছা বার্‌ কর্‌বের জন্যে কুচ্‌কিতে আঙুল দিয়ে যখন টান্‌ব্যে তখন পোয়াতির প্রসবের দুওরের নীচে হাত দিয়ে রাখ্‌ত্যে হবে ত ?

ল। হাঁ, তা ত হবেই। যেমন করিই কেন পোয়াতি খালাস কর না, ছেলে বেরোবার সময় প্রসবের দুওরের নীচে হাত দিয়ে রাখ্‌ত্যিই হবে। এটি কখন ভোলা হবে না।

বি। আচ্ছা তারপর বল ছেলের নাই বেরুলে কিকর্‌ব্যে ?

ল। ছেলের নাই পর্য্যন্ত বেরুলেই দাইয়ের একটু সাবধান হোতে হবে।

বি। ক্যান গা ক্যান ?

ল। ছেলের নাই থেকে পোয়াতির পেটের ফুল পর্য্যন্ত একটা নাড়ী আছে জান ?

বি। ও মা তা জানিনে ত কি ? এ যে না জানে সে আবার কেমন পোয়াতি ?

ল। যত দিন পর্য্যন্ত ছেলে পেটের মধ্যে থাকে সেই নাড়ীতেই তার প্রাণ তাও জান ?

বি। হাঁ, তাও বেশ জানি।

ল। পোয়াতির পেটের ফুল থেকে এই নাড়ী দিয়ে ছেলের শরীরে রক্ত যাতায়াত করে। তাতেই ছেলে বেঁচে থাকে আর দিন দিন বাড়ে।

বি। আচ্ছা নাড়ী ত দেখেচি একটা নয়। কেমন জড়ানে মত।

ল। নাড়ীত একটা নয়ই বটে। তিনটে নাড়ী। দুটো সরু একটা মোটা। সরু দুটো, মোটা নাড়ীটেতে জড়িয়ে থাকে।

বি। তিনটে নাড়ী থাকার কারণ কি ?

ল। তা বল্‌চি। সরু দুটো নাড়ী দিয়ে ছেলের শরীরের অপরিষ্কার রক্ত ফুলেতে যায়। আর ফুল থেকে পরিষ্কার রক্ত মোটা নাড়ীটে দিয়ে ছেলের শরীরে আসে।

বি। আচ্ছা তবে এই রক্ত যাতায়াতের একটু এ দিক্

ও দিক্ হলিই ত ছেলে মারা পড়্ত্যে পারে ?

ল। তা পারেই ত। আর তাতিই ত বল্‌চি যে ছেলের নাই পর্য্যন্ত বেরুলেদাইয়ের সাবধান হওয়া আবিশ্যক। নৈলে নাই থেকে গলা পর্য্যন্ত বেরবার সময় নাড়ীতে চাপন পেয়ে ছেলে মারা যেতে পারে।

বি। নাড়ীতে চাপন পাবে কেমন কোরে ?

ল। তা বল্‌চি। জরায়ুর মুখ দিয়ে ছেলের শরীর বেরবার সময় কি কোন দিকে ফাক্ থাকে ?

বি। নাঃ ফাক্ থাকা দূরে থাক্ তার মধ্যে তখন আঙুল দেয়াই দুষ্কর হয়।

ল। তবিই দেখ ছেলের পেট বুক বেরবার সময় নাড়ীতে চাপন পায় কি না ?

বি। হ্যাঁ, তা বেশ্ই চাপন পায়, দেখ্ত্যিই পাওয়া যাচ্যে। সুদু চাপন পাওয়া দুরে থাক ছেলের নাই থেকে হাত দিয়ে নাড়ী চুঁচে নিলে যে রকম হয় এতে ও প্রায় সে রকম হোতে পারে।

ল। হোতে পারে কি ? সাবধান না হোলে অনেক জায়গায় হোয়ে ও থাকে।

বি। আচ্ছা নাড়ীতে চাপন না পায় এমন কিছু উপায় আছে ?

ল। উপায় আছে বৈকি ?

বি। সে উপায় টা তবে কি বল দেখি শুনি।

ল। শোনো, বলি। যেই দেখ্‌ল্যে যে ছেলের নাই পর্য্যন্ত বেরুলো অম্‌নি এক ফের নাড়ী আস্তে আস্তে টেনে নেবে।

বি। নাড়ী অমন কোরে টেনে নিয়ে কি হবে ?

ল। নাড়ীতে চাপন পাওয়ার ভয় থাক্‌ব্যে না। ক্যান্য তা আবার বল্‌ত্যে হবে ?

বি। না, তা আর বল্‌ত্যে হবে না, বেশ বুঝিচি। নাড়ী গোটো কোরে নিলে তাতে চাপন পাবে কেমন কোরে ? ছেলের বুক পেটের সঙ্গে সটান না থাক্‌ল্যে ত চাপ পাবে না ?

ল। হ্যাঁ, তবে তুমি ঠিক্ বুঝেচ ?

বি। তার পর কি কর্‌ব্যে।

ল। তার পরে দেখ্‌তে হবে কোন্ জায় গায় নাড়ী গোটো কোর্‌ব্যে থুলে মোটেই চাপ পাবে না।

বি। এমন জায়গা আছে নাকি ?

ল। আছে বৈকি ?

বি। কোথায় ?

ল। কোথায়, তা বল্‌চি। পোয়াতির জন্ম কাটের ভিতর দিকে পিটের দাঁড়ার মত উচ একটা

হাড় আছে। জরায়ুর মধ্যে হাত দিয়ে এই হাড় খানা মালুম করা যায়। এই হাড়ের দুই দিকে জম্মকাঠের গায় দুটো লম্বা মত খোল আছে। এই খোল ও জরায়ু থেকে টের পাওয়া যায়। এই দুটো খোলের মধ্যে যেটায় সুবিধে হয় নাড়ীটে গোটো করে রাখ্‌ত্যে হবে। তা হোলে আর নাড়ীতে চাপ পাবার কোন ভয়ই থাকব্যে না।

বি। অমন জায়গায় যে নাড়ী রাখ্‌ত্যে বল্যে, তার ঠিক্ পাব কেমন কোরে?

ল। ক্যান, তা ঠিক্ করা বড় শক্ত নয়। জরায়ুর ডান্ পাশে কি বাঁ পাশে নাড়ী গোটো কোরে থুলিই ঠিক্ ঐ জায়গায় রাখা হোলো। কেবল একটু উপরের দিকে থুতে হবে।

বি। উপরের দিকে কি রকম।

ল। উপরের দিকে বল্‌চি এই যে জরায়ুর মুখের মধ্যে হাত দিয়েই অম্‌নি ডান্ পাশে কি বাঁ পাশে নাড়ী গোটো কোরে না থুয়ে, খানিক দুর হাত চালিয়ে দিয়ে ডান্ পাশে কি বাঁ পাশে রাখ্‌ল্যেই ঠিক্ জায়গায় রাখা হোলো। এখন বুঝ্‌তে পাল্যে?

বি। হ্যাঁ, বেশ বুঝিচি, আর বলত্যে হবে না। তার

পর বল কি কর্‌ব্যে ?

ল। বলি। ছেলে হবার সময় নাড়ীতে কখন হাত দিয়ে দেখেচ ?

বি। দেখিচি। দুটী আঙুল দিয়ে আস্তে টিপে ধোরে দেখ্‌ল্যে বোধ হয় যেন দুই আঙুলের মধ্যে কি দব্‌ দব্‌ কচ্যে।

ল। ক্যান দব্‌ দব্‌ করে তা বুঝেচ ?

বি। ওর মধ্যে দিয়ে রক্ত চলাচল করে বলিই বোধ করি অমন ধারা দব্‌ দব্‌ করে।

ল। ঠিক্‌ বলেচ। যতক্ষণ পর্য্যন্ত নাড়ী ঐ রকম দব্‌ দব্‌ কর্‌ব্যে ততক্ষণ ছেলের কোন ভয়ই নেই। আর দাইয়ের ও কিছুই কত্যে হবে না।

বি। বল কি তবেত এটি বেশ সংকেত দেখ্‌চি।

ল। বেশ সংকেত না ত কি ? ছেলের নাই পর্য্যন্ত বেরুলে নাড়ীতে চাপন না লাগে এমন উপায় কোরে, দাই, পোয়াতির কাছে চুপ কোরে বোসে থাক্‌ব্যে। কেবল বারে বারে তাকে এই দেখ্‌ত্যে হবে যে নাড়ী দিয়ে রক্ত চলাচল কচ্যে কি না অর্থাৎ নাড়ী দব্‌ দব্‌ কচ্যে কি না। হাত দিলিই তা টের পাওয়া যাবে। নাড়ীতে চাপন না লাগে এমন উপায় কি মনে আছে ত ?

বি। বল কি ? এই মাত্তর যে কথা এত কোরে বোলে দিলে কোন্ লজ্জায় তা ভুল্‌বো ? তবে যতক্ষণ পর্য্যন্ত নাড়ী বেশ দব্ দব্ কর্‌ব্যে ততক্ষণ দাইয়ের কিছুই কত্ত্যে হবে না ?

ল। না, কিছুই না। কেবল বারে বারে দেখ্‌ব্যে যে নাড়ী দব্ দব্ কচ্চ্যে কি না। আর এও দেখ্‌ত্ত্যে হবে যে নাড়ীর দব্ দবানি ক্রমে কোমে আস্‌চ্যে কি না ?

বি। ঠিক্ বলেচ। দুইই দেখ্‌ত্ত্যে হবে। নাড়ী দব্ দব্ কচ্চ্যে কি না তাত জানা চাইই। এ ছাড়া নাড়ীর দব্ দবানি ক্রমে কোমে আস্‌চ্যে কি না তাও জানা ভারি আবশ্যক। কেন না এরূপ ঘট্‌লিই জানা গেল যে শীঘ্যির পোয়াতি খালাস না কল্যে ছেলেটী মারা পড়্‌ব্যে।

ল। বাঃ বেশ বুঝেচ। অমন নৈলে কি শিখিয়ে সুখ আছে ? যা পরে বল্‌ব্যো তা আগে বুঝে বোসে থাক।

বি। আচ্ছা ছেলের নাই পর্য্যন্ত বেরুলে পোয়াতি খালাস করা ত খুব সুবিধে দেখ্‌চি ?

ল। কি রকম ?

বি। পা ধরে টান লেইত বোধ হয় ছেলে বেরিয়ে আসে ?

ল। আ সর্ব্বনাশ! ও কথা মনেও কোরো না।

বি। ক্যান, তাতে দোষ কি?

ল। দোষ কি তা বলচি, শোনো।

পা ধোরে টান্‌ল্যে এমন হোতে পারে যে ছেলের বুকের উপরে তার বাউ আর হাত যেমন কোরে থাকে তা ফস্‌ক্যে গিয়ে মাথার দুই পাশে কিম্বা পেছনে গিয়ে পড়্‌ত্যে পারে।

বি। পড়্‌ল্যই বা তাতে আর ক্ষতি কি?

ল। ক্ষতি একটু আধটু নয়। ছেলেটী মারা পড়্‌ত্যে পারে।

বি। কেমন কোরে?

ল। আগে পা বেরিয়ে শেষে ছেলের স্নুদু মাথা বেরণই কঠিন। তাতে আবার মাথার সঙ্গে বাউ কি হাত বেরুতে হোলে পোয়াতি মোটে খালাসই হোতে পারে না। যদিও বা যোগে যন্ত্রে খালাস হয় ছেলেটী জীয়ন্ত বেরোয় না।

বি। ওঃ তবেত পা ধোরে টানা বড় ভয়ানকই বটে।

আচ্ছা মাথার দু পাশে যে হাত যায় বল্যে সে কি রকম বড় একটা সম্‌জাতে পাল্যেম না।

ল। ক্যান তা বোঝা আর শক্তটা কি? উচ দিকে হাত কোরে আলিস্যি ছাড়্‌ল্যে যে রকম মাথার

দু পাশে হাত যায়, এও ঠিক্ সেই রকম জেনো।

বি। হ্যাঁ, এখন বেশ বুঝ্লাম।

তার পর, এই মাত্তর যে বল্যে যে ছেলের বুকের উপরে তার বাউ আর হাত যেমন কোরে থাকে তা ফস্ক্যে গিয়ে মাথার দু পাশে কিম্বা পেছনে গিয়ে পড়্ত্যে পারে। ভাল ছেলের বুকের উপরে তার বাউ আর হাত কেমন্ কোরে থাকে?

ল। বেশ কথা জিজ্ঞাসা করেছ। সেটা জেনে রাখা ভাল বটে। বড় শীতের সময় গা আদুল কোরে যেতে হোলে আমরা যেমন করে বুকে হাত দিয়ে যাই জরায়ুর মধ্যে ছেলেও সেই রকম কোরে বুকে হাত দিয়ে থাকে। বুঝলে ত?

বি। বেশ বুঝেচি। এমন দিষ্টান্ত দিয়ে বুঝ্য়ে দিলে আর বুঝ্তে পার্ব্যো না।

ল। তা হলিই ভাল।

ব। তার পর এখন কি কর্ব্যে? ছেলের নাই পর্য্যন্ত বেরুলে নাড়ীতে চাপন না পায় এমন উপায় কোরে তারপর দাইতে কি কর্ব্যে?

ল। ছেলের বুক বেরবার সময় হাত দিয়ে দেখ্ত্যে হবে যে তার বুকের উপর বাউ আর হাত যেমন কোরে থেকে থাকে সেই রকম আছে কি না?

বি। সে আবার কি ? বুকের উপর ছাড়া আর কোথায় হাত থাকব্যে ?

ল। ক্যান, মাথার দু পাশেও যে কখন কখন বাউ আর হাত থাকে ?

বি। বলকি ? মাথার দু পাশে বাউ আর হাত থাকা ত ভাল নয় ?

ল। ভাল নয়ই ত, তাতে ছেলের মাথা বেরুতে পারে না।

বি। আচ্ছা এ রমক হোলে তবে তার উপায় কি ?

ল। উপায় বেশ আছে। মাথার দু পাশ থেকে বাউ আর হাত নামিয়ে নিয়ে আস্‌ত্যে হবে।

বি। কি রকম কোরে নামিয়ে আন্‌ব্যে।

ল। খুব আস্তে আর কৌশলে নামিয়ে আনা চাই। হাত দিয়ে দেখে যদি জান্‌তে পাল্যে যে ছেলের বুকের উপর তার বাউ আর হাত নেই তা হোলে তার মাথার দু পাশে হাত দিয়ে দেখ্‌ব্যে। মাথার দু পাশে বাউ আর হাত আছে টের পেলে নিকটের হাত খান আগে নামিয়ে আন্‌ব্যে। তার পর অন্য খান।

ব। হাত দিয়ে টেনে বরাবর নীচে দিকে নামাতে হবে নাকি ?

ল। আ সর্ব্বনাশ! তা করা হবে না।

বি। ক্যান।

ল। অমন কোরে একবারে বরাবর নীচে দিকে টান্‌ল্যে ছেলের হাত ভেঙে যেতে পারে। আর এই রকম কোরে অনেক ছেলের হাত ভেঙেচে ও বটে।

বি। তবে কি রকম কোরে হাত নামিয়ে নিয়ে আস্‌ব্যে?

ল। তা বল্‌চি, শোনো। বাউ আর হাতের নলার য়োড়ের একটু উপরে একটা কি দু টো আঙুল দিয়ে বেশ জুত কোরে ধোরে ছেলের মুখ আর বুকের উপর দিয়ে ঘুরিয়ে দু হাত শরীরে দু পাশে আন্‌ল্যেই হোলো। এতে ছেলের কোন কষ্ট হবে না। বুঝ্‌লেত?

বি। হ্যাঁ, বেশ বুঝিচি।

আচ্ছা দুখান হাত কি একে একে নামিয়ে আন্‌ত্যে হবে?

ল। একে একে বৈ কি? আগে নিকটের খানা তার পর দূরের খানা।

বি। ভাল, বুক বেরবার সময় হাত দিয়ে দেখে যদি টের পেলে যে বুকের উপর বাউ আর হাত যেমন থেকে থাকে সেই রকম আছে তা হোলে কি কত্ত্যে হবে?

ল। না, তা হোলে কিছুই কত্যে হবে না। বুক বেরবার সময় আপনিই সোরে দু পাশে পড়্‌ব্যে।

বি। তার পর কি কর্‌ব্যে।

ল। তর পর ছেলের কাঁধ বেরবার সময় পোয়াতির প্রসবের দ্‌ওয়ের নীচে টায় হাত দিয়ে রাখ্‌ত্যে হবে। কাঁধ বেরুলিই শক্ত ব্যাপার এসে উপস্থিত হোলো।

বি। কি রকম?

ল। পা থেকে গলা পর্য্যন্ত সমুদায় শরীর বেরিয়ে শুদু মাথা বেরণ সহজ নয়। আগে মাথা বেরুলে সমুদায় শরীরটে জরায়ুর মধ্যে থাকে। সেই জন্যে জরায়ুর কাজের ব্যাঘাত প্রায়ই জন্মাতে পায় না।

বি। জরায়ুর আবার কাজটা কি?

ল। আ সর্ব্বনাশ! জরায়ুর নাকি আবার কাজ কি? ছেলে শরীরের মধ্যে রাখাও জরায়ুর কাজ আর বাহির কোরে দেয়াও জরায়ুর কাজ।

এই যে বলে অমুক পোয়াতির ব্যাথা হয়েছে, কি ব্যাথা আস্‌চ্যে, কি ব্যথা পোড়ে গিয়েছে, তার অর্থ কি?

বি। তা ত বল্‌ত্যে পারি নে। ব্যথা। না ব্যাথা ওর

আবার কি অর্থ তা কেমন কোরে জান্‌ব্যো।
ব্যথার তবে মানে কি গা?

ল। জরায়ুর সংকোচনকে ব্যাথা বলে।

বি। বাঃ বেশ বুঝিয়ে দিলে দেখ্‌চি। ব্যথা বলাতেও বা যা কিছু বুঝ্‌ত্যে পেরিছিলাম, এবারে ত কিছুই পাল্যেম না। সংকোচনের অর্থ কি।

ল। সংকোচনের অর্থ কোঁকড়ান বা জড়সড় হওয়া জোঁককে কখন মাটিতে হাঁটত্যে দেখেচ।

বি। ওমা তা দেখিচি বৈ কি। হাঁটবের সময় ত প্রকাণ্ড লম্বা হয়ে হাঁটে। তারপর হাতদিয়ে কি কাটি দিয়ে নাড়্‌ল্যে পরে একটু খানি হয়ে যায়।

ল। এই যে লম্বা থেকে একুটুখানি হয়ে যাওয়া একেই সংকোচন বলে।

বি। বটে! তবে সংকোচনের অর্থ বেশ বুঝতে পেরিচি এখন জরায়ুর সংকোচন কি রকম বুঝিয়ে দিলে আর কোন গোলমাল থাকব্যে না।

ল। তা বেশ কোরে বুঝিয়ে দিচ্যি শোনো।
জরায়ুর একটা মাংসের পেরো। এই মাংসের পোরোর এমনি আশ্চর্য্য শক্তি যে আবিশ্যক মতে বাড়ে ও কমে।

বি। আবিশ্যক মতে বাড়া কমা কি রকম?

ল। তা নয়? যখন গর্ভ নয় তখন জরায়ুর আকার অতি ছোট। তারপর গর্ভ হোলে ক্রমেই বাড়তে থাকে। শেষে পূরো ন মাসে তার আকার অতি প্রকাণ্ড হয়। আবার খালাস হবা মাত্তরি একেবারে ছোট হোয়ে গিয়ে আঁতুড়ে ছেলের মাথা যত বড় প্রায় তত বড় হয়। তার পর ক্রমে কম্‌তে কমতে প্রায় সাবেক মত হয়ে যায়।

তবিই আবিশ্যক মতে কমা বাড়া হলো না?

বি। হ্যাঁ তা হলো বৈ কি?

ল। তার পর জরায়ুর সংকোচন কি রকম বলি শোনো।

বি। হ্যাঁ হ্যাঁ বল সেইটী জানাইত বেশী আবিশ্যক হচ্চে।

ল। খালাস হওয়ার দিন ঘুনিয়ে এলে ছেলে বার্ কোরে দেবার জন্যে জরায়ু চেষ্টা পায়। জরায়ু জল পোরা সুদ্ধ ছেলের উপরে চাপ দেয়। যখন এই রকম কোরে চাপ দেয় তখুনি ব্যাথা আসে। ব্যাথা একটু খানি থেকেই ভাল হয়ে যায়। তারপর একটু পরেই আবার ব্যাথা আসে এই রকম কোরে বারে বারে ব্যথা আসে আর যায়

বারে বারে চাপ পেয়ে পোরোর খানিকটে জরায়ুর মুখের মধ্যে গিয়ে সেঁদোয়। এর খানিক পরেই পোরোটা ছিঁড়ে গিয়ে জল ভাঙে। জল ভাংলেই মাথা এসে নামে। * তার পর মাথা বেরুলে সমুদায় শরীরটে জরায়ুর মধ্যে থাকে। শেষে জরায়ুর চাপ পেতে পেতে ছেলের কাঁধ বুক পেট, পাছা, প্রভৃতি কোরে সমুদায় শরীর ক্রমে বেরিয়ে আসে।

তবিই দেখ জরায়ু কোঁকড়ো সোঁকড়ো হয়ে বারে বারে চাপ না দিলে ছেলে বেরিয়ে আস্‌ত্যে পারে না। জরায়ুর কাজ কি এখন তা বুঝ্‌ত্যে পাল্যে ?

বি। হ্যাঁ, এখন বেশ বুঝ্‌ত্যে পাল্যেম।

ল। ছেলের আগে মাথা বেরুলে সমুদায় শরীরটে জরায়ুর মধ্যে থাকে। কাজে কাজেই জরায়ুর পোরা থাকে বলি্যই হয়। সেই জন্যে জরায়ুর কাজের কোন ব্যাঘাত জন্মাতে পারে না। জড় সড় হয়ে বারে বারে চাপ দিলিই ছেলের শরীর বেরিয়ে আসে। কিন্তু আগে পা বেরিয়ে

* প্রথম ভাগ ৫৩। ৫৪।

গলা পর্য্যন্ত সমুদায় শরীর বেরুলে কেবল মাথাটী মাত্তর জরায়ুর মধ্যে থাকে। কাজে কাজেই জরায়ু খালি হয়ে যায় বল্যেই হয়। তবেই দেখ জরায়ু জড়সড় হয়ে আর কার উপর চাপ দেবে ?

বি। ঠিক্ কথা বলেছ। এই জন্যেই পা থেকে গলা পয্যন্ত বেরিয়ে মাথা বেরণ সোজা নয় বল্যে বটে ?

ল। হ্যাঁ, তা না ত কি ? পা থেকে গলা পয্যন্ত বেরিয়ে শুধু মাথাটী জরায়ুর মধ্যে থাক্‌ল্যে জরায়ুর কাজের কি রকম ব্যাঘাত হয় এখন বুঝ্‌ত্যে পেরেছ ত ?

বি। বেশ বুঝ্‌তে পেরেচি। আর বলত্যে হবে না। তার পর বল, পা থেকে গলা পয্যন্ত সমুদায় বেরিয়ে মাথা বেরণ যেখানে এত কঠিন সেখানে ছেলে ত তবে মারা পড়্‌ত্যে পারে ?

ল। মারা পড়্‌ত্যে পারে কি ? মাথা বেরুতে বেশী দেরি হলে ত মারা পড়্‌ব্যিই।

বি। হ্যাঁগা তবে কি কত্যে হবে বেশ কোরে বল না গা।

ল। তা শোনো বেশ কোরে বল্‌চি।

তুমি যে ভাব্‌চ্যো যে পা থেকে গলা পর্য্যন্ত বেরুলিই ছেলে মারা পড়্‌ব্যে বোলে তাড়া তাড়ি মাথা বার্‌ কত্ত্যে হবে। তা নয়।

বি। তবে কি?

ল। গলা পর্য্যন্ত বেরুলে শীঘ্যির ছেলের মাথা বেরণ আবিশ্যক এটা মনে থাকা চাই। কিন্তু তাই বোলে তাড়া তাড়ি করা হবে না। ছেলে হাঁপাচ্যে কি না কেবল এইটীই দেখ্‌ত্ত্যে হবে। ছেলে হাঁপিয়েছে এমন কোন লক্ষণ টের না পেলে দাইয়ের কিছুই কত্ত্যে হবে না। একটু পরে মাথা আপনিই বেরিয়ে আস্‌ব্যে।

বি। মাথা জরায়ুর মধ্যে থাক্‌ল্যে ছেলে হাঁপিয়েছে কি না কি লক্ষণ দেখে তা জান্‌ত্ত্যে পার্‌ব্যে?

ল। ক্যান? যদি দেখ যে নাড়ীর দুব্‌ দুবুনি ক্রমে কোমে আস্‌চ্যে আর ছেলেও থেকে থেকে খাবি খাওয়ার মত কোরে নোড়ে উঠ্‌চে তা হোলিই ঠিক্‌ কর্‌ব্যে যে ছেলে হাঁপিয়েছে।

বি। হ্যাঁ এ বেশ সংকেত বটে।

আচ্ছা এ রকম চিহ্ন টের পেলে কি কর্‌ব্যে?

ল। আর দেরি না কোরে তখুনি হাত দিয়ে ছেলের মাথা বার কর্‌ব্যে। নৈলে মারা যাবে।

বি। হাত দিয়ে কি রকম কোরে মাথা বার কর্‌ব্যে ? ছেলের কাঁধের উপর ভর দিয়ে টান দিলে মাথা বেরিয়ে আসে না ?

ল। আ সর্ব্বনাশ ! ও কথা মনেও কোরো না। ও কল্যে গলায় টান পোড়ে ছেলেটী অমনি তখুনি মারা যাবে।

বি। তবে কি কর্‌ব্যে ?

ল। বাঁ হাতের একটা কি দুটো আঙুল ছেলের মুখের মধ্যে বাদিয়ে দিয়ে পোয়াতির প্রসবের দুওয়ের নীচের সম্নাসম্নি টান দেবে আর ডান হাতের একটা কি দুটো আঙুল দিয়ে ঘাড়ের উপরটা একটু ঠেলে দেবে।

বি। ও কল্যে কি হবে ?

ল। তা বল্‌চি। মুখের কথা যে ফুরুতে দেওনা দেখি ?

ও রকম না কল্যে, টান দিলেত মাথা বেরিয়ে আস্‌ব্যে না।

বি। ক্যান ?

ল। কোন আঁটো দুওর দিয়ে একটা জিনিষ বার্ কত্ত্যে হলে কি রকম কোরে সেটা বার্ কর্‌ব্যে ?

বি। ফিরিয়ে ঘুরিয়ে দেখ্‌ব্যো কেমন কোরে বার্

কল্যে সহজে বেরিয়ে আসে। তার পর সেই মত বার্ কোরে ফেল্ব্যে।

ল। তবে আর কি? আমিও ত এত ক্ষণ এই বল্ছিলাম। বাঁ হাতের একটা কি দুটো আঙুল ছেলের মুখের মধ্যে দিয়ে নীচের মাড়িতে বাদিয়ে পোয়াতির প্রসবের দুওরের সম্নাসম্নি টান দিলে আর সেই সময় ডান্ হাতের একটা কি দুটো আঙুল দিয়ে ঘাড়ের উপরটা একটু ঠেলে দিলে মাথাটী এমনি বাগিয়ে রাখা হয় যে ডান হাত আর বাঁ হাত ছেলের ঘাড়ের উপর আর মুখের মধ্যে যেমন আছে অম্নি কোলের দিকে অল্প টান দিলেই মাথা বেরিয়ে আস্ব্যে ছেলের কি পোয়াতির কারো কষ্ট হবে না। এখন বুঝ্লে ত?

বি। হ্যাঁ, বেশ বুঝিচি।

ল। তবে আর কি? ছেলের পা আগে বেরুলে এই রকম কোরে পোয়াতি খালাস কর্ব্যে।

বি। পোয়াতি খালাস হোলে কি করা যাবে?

ল। ক্যান? মোহিনী খালাস হোলে যেমন যেমন করিছিলে এবারে ও সেই রকম কর্ব্যে। তার কিছু তফাত্ করা হবে না।

বি। আচ্ছা যদি দেখ্‌ল্যে যে ছেলে হাঁপিয়েছে, তা হোলে কি কর্‌ব্যে ?

ল। ক্যান, ভুলে গেলে নাকি ? মোহিনীর খোকা হবার সময় ত সব জেনে শুনে নিয়েছ।

বি। হ্যাঁ হ্যাঁ বলেছ বটে * আর বল্‌ত্যে হবে না।

ল। পা আগে বেরুলে মাথা বেরুতে কিছু দেরি হয় বলে ছেলে প্রায়ই হাঁপিয়ে থাকে। এই জন্যে ছেলে বাঁচাবার উপায় হিম জল আর গরম জল আলাদা আলাদা পাত্তরে কোরে আগে থাক্‌ত্যে আঁতুড় ঘরে অবিশ্যি অবিশ্যি রাখা চাই।

বি। আচ্ছা, হিম জল আর গরম জল আলাদা আলাদা পাত্রে কোরেত সকল আঁতুড় ঘরেই আগে থাক্‌ত্যে রাখা চাই ?

ল। হ্যাঁ, তা চাই ই ত। তবু এখন সেটা বিশেষ কোরে মনে কোরে দিলাম। ক্যান না আগে পা বেরুলে ছেলে প্রায়ই হাঁপিয়ে থাকে। লোকে বলে " সাবধানের বিনাশ নেই " শুনচই ত।

বি। হ্যাঁ, তার আর ভুল কি ? মনে কোরে দিলে বেশ কল্যে। তোমার কাছে কি কিছুর তুরিটি হবার যো আছে ?

* প্রথম ভাগ ৮৫—৯০।

আচ্ছা, ছেলের আগে পা বেরুলে যেমন যেমন বল্যে ঠিক্ ঐ রকম কোরে যেন পোয়াতি খালাস কত্যে হবে জান্ল্যেম, কিন্তু পাছা কিম্বা হাঁটু আগে বেরুলে কি করা যাবে ?

ল। ক্যান, পোয়াতি খালাস করার উপায় তিনেতেই এক এর আগে কি তোমাকে তা বল্যিনি ?

বি। তা বলেছ বটে ? কিন্তু কেমন কোরে এক হবে ?

ল। ক্যান ?

বি। ছেলের পা আগে বেরুলে, পায়ের গোছ, হাঁটু, উরুত, পাছা, পেট, বুক, গলা, মাথা ক্রমেতে কোরে সব সহজে বেরিয়ে আসে। কিন্তু পাছা কিম্বা হাঁটু আগে বেরুলে ছেলের পা বেরবে কেমন কোরে ? পা না বেরুলে ত আর পেট বুক প্রভৃতি বেরুতে পার্ব্যে না।

ল। হ্যাঁ এ কথা মানি বটে। পাছা কিম্বা হাঁটু আগে বেরুলে পোয়াতি খালাস করার উপায় প্রথমটায় একটু ভিন্ন রকম সত্যি বটে।

বি। আমিও ত সেই তফাত টুকু কি জান্বের জন্যে বারে বারে তোমাকে সুধুচ্যি।

ল। আচ্ছা, তবে শোনো, বলি। পাছা কিম্বা হাঁটু আগে রেরুলে পা বেরবে কেমন কোরে এমনে

ভেবে ব্যস্ত হবার দরকার নেই। বার কতক ব্যথা এলিই পা দুখান আপ্ নিই সড়াত্ কোরে সোরে বেরিয়ে পড়ে। বেরুলিই সোজা ব্যাপার এসে পড়্ল্যো।

বি। পাছা কি হাঁটু আগে বেরুলে পা বার্ করবের জন্যে তবে দাইয়ের কিছুই কত্যে হবে না?

ল। না, তা কিছুই কত্যে হবে না। পা আপনিই বেরবে।

বি। তবে পোয়াতি খালাস করার উপায় তিনেতেই এক বৈ আর কি বলা যাবে?

ল। তা একই ত। আর আমিও ত তোমাকে বরাবর তাই বলে আস্চি।

যাক্, আর শোনো। পাছা আগে বেরুলে ধড় বেরুতে কিছু দেরি হয়। কিন্তু মাথা শীঘ্যিরই বেরোয়।

বি। আচ্ছা, মাথা শীঘ্যির বেরণ ত ভাল?

ল। তা ভালুই ত। মাথা শীঘ্যির বেরোয় বলিই ত পাছা আগে বেরুলে ছেলে মারা যাবার বড় একটা ভয় থাকে না।

বি। হাঁটু কিম্বা পা আগে বেরুলে তবে কিছু ভয় আছে না কি?

ল। হ্যাঁ, আগে পাছা বেরণর চেয়ে এতে কিছু শঙ্কা আছে বটে ?

বি। ক্যান ?

ল। হাঁটু কিম্বা পা আগে বেরুলে ছেলের কাঁধ আর মাথা বেরুতে প্রাই দেরি হয়ে থাকে। এই জন্যে বল্‌চি যে এতে ছেলে পিলে বেশী কষ্ট পায় আর মারাও পড়ে। তার সাক্ষী কেন দেখ না, পাছা আগে বেরুলে তিনটী ছেলের মধ্যে একটি মরে। আর হাঁটু কিম্বা পা আগে বেরুলে দুটীর মধ্যে একটী মরে।

বি আ সর্ব্বনাশ! তবে ত আগে পাছা বেরণ অনেক ভাল বলত্যে হবে।

ল। তা ভাল বৈ কি ?

বি। আহা! ঠাকুর করেন সকল পোয়াতিরই ছেলের মাথা আগে বেরোয়। আর যে ছেলের মাথা আগে না বেরবে তার যেন পাছা আগে বেরোয়। তা হোলে মন্দোর ভাল কি না ?

ল। হ্যাঁ, তার আর ভুল কি ?
তা অনেক ছেলের পাছাই আগে বেরোয়। এর সঙ্গে তুলনা কত্যে গেলে হাঁটু কিম্বা পা আগে বেরণ অনেক কম।

তবে আর কি ; ছেলের পাছা, হাঁটু কিম্বা পা আগে বেরুলে পোয়াতি কি রকম কোরে খালাস কত্যে হয় এখন শিখ্‌লে ত ?

বি। হ্যাঁ বেশ শিখিচি।

# ধাত্রী-শিক্ষা ।

## দ্বিতীয় সর্গ ।

---

শিশুর হাত অগ্রে বাহির হইলে কি করা কর্ত্তব্য ।

বিনোদিনী । কি গা এত বেলায় কি খবর ?

লক্ষ্মী । খবর মন্দ নয় ।

বি । খাওয়া দাওয়া হয়েছে ত ?

ল । এত বেলায় আর তোমার কাছে না খেয়ে এইচি ?

বি । আমিও ত তাই বলি ।

ল । তোমার এখন অবকাশ আছে ?

বি । ক্যান গা ?

ল । চাটুজ্যেদের বাড়ীতে একটু যেতে পারব্যে ?

বি । চাটুজ্যেদের বাড়ীতে কি গা ?

ল । তাদের ছোট বউকে খালাস কত্যে যাচ্যি ।

বি । ছোট বোর ব্যথা হলো কখন ?

ল । বিস্তর ক্ষণ নয় । এই মাত্তর তাদের চাকরাণী আমাকে ডাক্ত্যে গিইছিল ।

বি । পোয়াতি দেখ্‌ল্যে না কি ?

ল। হ্যাঁ এই দেখে আস্‌চি। পোয়াতির লক্ষণ বড় ভাল দেখ্‌লেম না।

বি। কি রকম?

ল। তার ছেলের হাত আগে বেরিয়েছে।

বি। আ সর্ব্বনাশ! হাত আগে বেরণ ত সহজ ব্যাপার নয়।

ল। তা নয়ইত।

বি। আমাকে ক্যান সেখানে নিয়ে চল না।

ল। আমি পোয়াতি ছেড়ে তবে তোমার কাছে কি কত্যে এইচি? তোমাকে আমাদের ব্যব্‌সা শিখিয়ে তবে আর কাজ। আর দেরি কোরো না। আমার সঙ্গে এসো।

বি। চল।

চাটুয্যেদের বাটীতে উপস্থিত হইয়া উভয়েরই

সূতিকাগারে প্রবেশ।

কৈ দেখি ছেলের আগে কেমন হাত বেরিয়েছে? (পরীক্ষা করিয়া দেখিয়া) ওমা তাই ত?
( লক্ষ্মীর প্রতি ) হ্যাঁ গা তবে কি হবে?

ল। ভয় কি? পোয়াতি এখুনি খালাস কচ্যি।

বি। ওগো তোমার কল্যেণেতা হোলে যে বাঁচি। অমন বৌ আর হবে না।

আচ্ছা, ছেলের যে আগে হাত বেরোয় তার কি কোন কারণ আছে না কি?

ল। কারণ আছে বৈ কি?

বি। কারণটা কি?

ল। কারণ কি আবার জিজ্ঞেসা কচ্যো? তুমি অত ভুলো ক্যান? মনে কোরে দেখ দেখি আগে হাত পা বেরবার কারণ এর আগে তোমায় বলিচি কি না।

বি। হ্যাঁ হ্যাঁ বলেছে বটে। কতক কতক যেন মনে পড়্‌চ্যে।

ল। কতক কতক মনে পড়ার কম্ম নয়। আর একবার তবে ভাল কোরে শোনো।

বি। তা বল, শুণ্চি। কিন্তু তাই বোলে এ মনে ভেবো না যে তুমি আমাকে যা যা শিখিয়েছ তা ভুলে গিইছি। পাছে ভুলি এই ভয়ে তোমার উপদেশ গুলি সব এক খানি বৈতে লিখে রেখিচি।

ল। সত্যি না কি? কোন বিষয় শিখ্‌তে গেলে এই রকম মনোযোগই চাই বটে। তার পর শোনো।

১ পেটে ছেলে মোরে গেলে পর তার হাত প্রায়ই আগে বেরোয়।

২ গর্ভাবস্থায় কোন কারণে জরায়ু যদি তেরচা হোয়ে যায় তা হোলে ছেলের হাত প্রাই আগে বেরোয়।

বি। জরায়ু তেরচা হয়ে যাওয়া কি রকম?

ল। গর্ভাবস্থায় পোয়াতি পোড়ে গিয়ে কিম্বা অন্য কোন রকমে পেটে যদি আঘাত লাগায় তা হোলে জরায়ু ঠিক্ জায়গায় না থেকে নোড়ে এক পেশে হোয়ে যায়।

বি। গর্ভাবস্থায় তবে পেটে আঘাত টাঘাতলাগান ত বড় ভয়ানক দেখ্‌চি।

ল। তা ভয়ানকই ত। তার পর শোনো।

৩। পাছায় তিন খান হাড় আছে জান?

বি। তিন খান কৈ?

ল। ক্যান, জন্মকাঠ এক খান আর দু পাশের দু-খান।

বি। (লক্ষ্মী হাত দিয়ে দেখাইলে পর) তাই ত তিন খান হাড়ই ত বটে।

ল। এই তিন খান হাড় এমনি জুৎ কোরে যোড়া দেয়া যে তাতে ঠিক একটি খোল তয়ের হয়েছে। এই খোলের মধ্যে জরায়ু থাকে।

৩। এই খোলের উপরকার মুখ আঁটো হলে ছেলের হাত প্রাই আগে বেরোয়।

৪। জল পোরা পোরো সুদ্ধু ছেলের উপর জরায়ু যদি বেশী চাপ দেয় তা হলে ছেলের হাত প্রাই আগে বেরোয়।

অর্থাৎ অত্যন্ত ব্যথা হওয়া টা ভাল নয়।

৫ যমক ছেলে হোলে প্রাই একটির মাথা আগে বেরোয়। আর একটীর হাত আগে বেরোয় কখন কখন দুটিরই হাত আগে বেরোয়।

৬ পেটের মধ্যে ছেলে অত্যন্ত নোড়ে বেড়ালে তার হাত প্রাই আগে বেরোয়।

ছেলের হাত আগে বেরণোর এই, কটী প্রধান কারণ জেনে রেখো।

বি। ছেলের হাত আগে বেরণোর কারণ গুলি ত সব এক এক কোরে বল্যে। তার পর এখন ছোট বৌকে শীঘ্যির খালাস কোরে দেও দেখি।

ল। খালাস কোরে এখুনি দিচ্যি। তুমি বোসে দেখ না। ছেলের হাত আগে বেরুলে দাইয়ের প্রধান কাজ হচ্যে জল ভাৎত্যে না দেওয়া।

বি। কি কল্যে জল ভাংব্যে না সেটা তবে আগে বল

ল। তা বল্‌চি শোনো। পোয়াতিকে চুপ কোরে

শুইয়ে রাখ্‌ব্যে। উঠ্‌তে দেবে না। পরীক্ষা কোরে দেখ্‌বের সময় খুব আস্তে হাত টাত দেবে। আঙুলের খোঁচা টোঁচা লাগিয়ে পো-রোটা যেন ছিঁড়ে না ফেলে। আর পোয়াতিরে মোটেই কোঁত দিতে দিবে না। তা প্রস্রাব বাজ্যে কোরবের সময়ও নয়। এই গুল কল্যিই আর জল ভাংব্যে না।

বিনোদিনী। তবে আর কি একটা ভয় গেল। ছোট বোর এখনও জল ভাঙে নি।

লক্ষ্মী। জল ভাঙেও নি বটে আর শীঘ্যির ভাংত্যে দেওয়াও হবে না।

বি। তার পর এখন পোয়াতি খালাস কর্‌ব্যে কেমন কোরে? আপ্‌নিই কি খালাস হবে, না খালাস করাতে হবে?

ল। ক্যান, ভুলে গেলে নাকি? তোমাকে এর আ-গেই ত বলেছি যে ছেলের হাত আগে বেরুলে ছেলে যদি আপ্‌নি ঘুরে না আসে কিম্বা দাইতে ঘুরিয়ে না দেয় তা হোলে পোয়াতি খালাস হোতে পারে না। মারা পড়ে। ছেলে আপ্‌নি ঘুরে আসা বড় ভাগ্যির কথা। প্রাই তা ঘটে না।

বি। তবে আপ্‌নি খালাস হওয়ার কথা ছেড়ে দেও।

ল। হ্যাঁ তা ছেড়ে দিতে হবে বৈ কি? ছেলের হাত আগে বেরুলে ছেলেকে ঘুরিয়ে না দিলে পোয়াতি খালাস হোতে পারে না এটা এক রকম নিশ্চয় জেনে রাখ।

বি। ছেলে ঘুরিয়ে দেয়া কি রকম বেশ কোরে তবে বল দেখি।

ল। বলা বলি আর কি, হাতে হাতে এখুনি দেখিয়ে দিচ্যি। ছোট বোর এখনো জল ভাঙে নি তা জান?

বি। হ্যাঁ তা ত দেখ্‌ত্যিই পাচ্যি।

ল। আর জরায়ুর মুখ ও বেশ খুলেছে। এই দুই সুবিধে একে বারে পেলে ছেলে ঘুরিয়ে দেওয় বড় সহজ হয়। পোয়াতিও কষ্ট পায় না আর দাইয়েরও কেলেশ পেতে হয় না।

একটু নার্‌কেলের তেল দেও দেখি?

বি। নার্‌কেলের তেল কি কর্‌বে?

ল। হাতে মাখ্‌ত্যে হবে।

বি। কোন্‌ হাতে।

ল। জরায়ুর মধ্যে যে হাত দিতে হবে।

বি। জরায়ুর মধ্যে কোন্ হাত দিয়ে ছেলে ঘুরিয়ে দিতে হয়?

ল। তার কিছু ঠিক্ নেই। যে, যে হাতে জুত পায়। দাইদের দু হাতই বস রাখা ভাল। যাই হোক, যে হাতই ক্যান ব্যভার কর না, এটী যেন বেশ মনে থাকে যে এক খান হাত জরায়ুর মধ্যে দিয়ে ছেলে ঘুরিয়ে দিতে গিয়ে সে হাতে সুবিধে হোলো না বোলে সে হাত বার্ কোরে নিয়ে আর এক খান হাত জরায়ুর মধ্যে দেয়া হবে না।

বি। ক্যান তাতে দোষ আছে না কি?

ল। দোষ এক্টু আধটু ত নয়। সম্পূর্ণ দোষ।

বি। কি রকম?

ল। এক, পোয়াতির পেটের মধ্যে হাত দেয়াইত ভয়ানক কথা, তাতে আবার এক হাত দিয়ে নাড়া চাড়া কোরে সে হাত বার কোরে নিয়ে অন্য হাত পুনরায় গর্ভের মধ্যে দেয়া আর পোয়াতিরে খুন করা প্রাই তুল্য।

বি। ঠিক্ কথা বলেছ। পোয়াতি অত বরদস্ত কর্ব্যে কেমন কোরে।

ল। প্রথম যে হাত জরায়ুর মধ্যে দেয় সেই হাত দিয়েই ছেলে ঘুরিয়ে দেয়া চাই। হাত বদলান

হবে না। এই বুঝে সুঝে হাত দিতে হবে। যে হাত খান খুব বশ বোধ হবে সেই হাতই ব্যভার কত্যে হবে, তা ডান হাতই হোক আর বাঁ হাতই হোক।

বি। আর বলত্যে হবে না বেশ বুঝিচি।

ল। আমার দু হাতই সমান বশ। তা ডান হাত দিয়েই ছেলে ঘুরিয়ে দিচ্যি।

বি। তুমি ছেলে ঘুরিয়ে দেবার আগে আমাকে বেশ কোরে বোলে দেও কি রকম কোরে ছেলে ঘুরিয়ে দিতে হবে।

ল। তা বলচি, শোনো। যে হাত তোমার খুব বশ বোধ হবে সেই হাতে পোঁচার উপর পর্য্যন্ত বেশ কোরে নার্‌কেলের তেল মাখাবে। তার পর পোয়াতির যদি জল না ভেঙে থাকে আর জরায়ুর মুখ বেশ খুলেছে এমন বোধ হয় তা হোলে হাতের পাঁচটী আঙুল একত্তর কোরে আস্তে আস্তে জরায়ুর মধ্যে হাত চালিয়ে দেবে। তার পর জল পোরা পোরো আর জরায়ুর গা এই দুয়ের মধ্যে এমনি কোরে হাত চালিয়ে দেবে যে হাতের তেলো যেন ছেলের পেটের দিকে থাকে।

বি। পোরোর মধ্যে ছেলে থাক্‌ল্যে তার পেট কোন্‌ দিকে আর পিঠই বা কোন দিকে জানব্যো ক্যা-মন কোরে ?

ল। তা বেশ জানত্যে পারা যায়। যখন ব্যথা আসে তখুনি পোরোর চামড়াটা টান টান হয় বোলে কিছু ঠিক্‌ কত্যে পারা যায় না। কিন্তু ব্যথা গেলে পর পোরোর চামড়া ঢিল হয়ে পড়ে। তখন হাত দিয়ে সাবধান হয়ে দেখ্‌ল্যে ছেলের পেট পিঠ কোন দিকে আছে বেশ ঠিক কত্যে পারা যায়। হাত দিয়ে দেখে পিঠের দাঁড়া মালুম পাবে আর পেটে হাত দিয়ে নাড়ী টের পাবে। পোরোর মধ্যে ছেলে থাক্‌ল্যে তার পেট কোন্‌ দিকে আর পিঠই বা কোন দিকে আছে ঠিক্‌ কোরে জানা কি তবে শক্ত ভাব ?

বি। না, তাই ত। শক্তত এক্‌টুও নয়। এর যে এমন সোজা সংকেত আছে তা কেমন কোরে জানবো ? আচ্ছা, তার পর বল, পোরো আর জরায়ুর গা এই দুয়ের মধ্যে হাত চালিয়ে দিয়ে কি কর্‌বে ?

ল। নখ দিয়ে পোরোটা ছিঁড়ে ফেল্‌ব্যে ?

বি। পোরোটা ছিঁড়ে ফেল্যিইত জল বেরিয়ে যাবে।

ল। না, তা যাবে না। জরায়ুর মধ্যে দাইয়ের হাত

থাক্‌ব্যে কি না। কাজেই ওমুখ এক রকম আটকান থাকব্যে বলি্যেই হয়। সেই জন্যে জলও বেরুতে পার্‌বে না।

পোরো ছিঁড়ে ফেল্যেও জল ক্যান বেরুতে পারবে না এখন বুঝ্‌তে পাল্যে?

বি। হ্যাঁ তা বেশ বুঝিছি। তার পর কি করব্যে বল।

ল। তার পর পোরোর মধ্যে হাত দিয়ে ছেলের পা ধরব্যে।

বি। একখান পা ধরব্যে না দুইখানই একেবারে ধত্যে হবে?

ল। তা এক খান ধল্যেও হয় দুখান ধল্যেও হয়।

বি। ভাল শুদু ধলি্যেই হবে না ধোরে এক আধটু টানত্যে টুনত্যে হবে?

ল। পা ধোরবের সময় যদি ব্যথা আসে তা হোলে পা শুদু ধোরে রাখলিই কাজ সিদ্ধি হবে। অর্থাৎ জরায়ুর চাপে ছেলের মাথা কিম্বা কাঁধ উপরে উঠবে আর পা নীচে দিকে আসব্যে।

বি। আচ্ছা, শুদু পা ধোরে রাখ্‌ল্যে জরায়ুর চাপে যদিই ছেলের মাথা কিম্বা কাঁধ উপরে না উঠলো আর পা নীচে দিকে না এলো তা হোলে কি কর্‌ব্যে।

ল। তা হোলে যতক্ষণ ব্যথা থাক্‌ব্যে ততক্ষণ ছেলের পা ধোরিই থাক্‌ত্যে হবে। ব্যথা গেলে পর পা দুখানি ধোরে আস্তে আস্তে নীচে দিকে নামিয়ে নিয়ে আস্‌ত্যে হবে। পোরোর মধ্যে জল থাক্‌ল্যে এটা সহজেই পারা যাবে। জরায়ুর মুখ দিয়ে পা বার্ কোরে তবে ক্ষান্ত হবে।

জরায়ুর মুখ দিয়ে পা বেরুলেই ছেলের আগে পা বেরুলে পোয়াতি যেমন কোরে খালাস কত্যে হয় বলিচি ঠিক্ সেই রমক কোরে খালাস কর্‌ব্যে। তার কিছু এদিক ওদিক কর্‌ব্যে না। বুঝ্‌লেত ?

ব। হ্যাঁ, তুমি বল বেশ বুঝ্‌ত্যে পাচ্যি।

ল। এর আগে যে তোমারে বল্যেম যে ছেলে ঘুরিয়ে দেবার সময় একখান পা ধল্যেও হয় দুখান ধল্যে ও হয়, কিন্তু এর মধ্যে একটা কথা আছে।

বি। কি রকম, সেটা তবে ভাল কোরে ভেঙে চুরে বল। পোয়াতি খালাস করার কোন বিষয়ে কিন্তু রাখা হবে না।

ল। তা বল্‌চি শোনো। ছেলের আশা ভর্‌শা ছেড়ে দিয়ে পোয়াতিকে বাঁচানই যদি দাইয়ের চেষ্টা হয় তা হোলে দুখান পাই একেবারে

ধোরে আস্তে আস্তে নীচের দিকে নামিয়ে নিয়ে আস্‌বে। যখন ব্যাথা আস্‌বে তথনি আস্তে আস্তে পা ধোরে টান্‌ব্যের আরো বেশী চেষ্টা কর্‌ব্যে। এই রকম কল্যেই ছেলে শীঘ্যির বেরিয়ে আস্‌ব্যে। কিন্তু তাই বলে বেশী তাড়াতাড়ি করা হবে না। তা কল্যে হিতে বিপরীত হবে।

বি। হিতে বিপরীত কি রকম ?

ল। পোয়াতি বাঁচাব বোলে ছেলে যদি শীঘ্যির টেনে বার কর তাহোলে পোয়াতি ছেলে বার হবা মাত্তরি ধাক্‌কা সামলাতে না পেরে তখুনি মারা পড়্‌ত্যে পারে।

বি। বল কি ? তবে ত এ হিতে বিপরীতই বটে।

ল। এই রকম কোরে খালাস করা ত গেল পোয়াতি বাঁচানর পক্ষে। কিন্তু যেখানে দেখ্‌ব্যে যে পোয়াতি ভাল আছে সেখানে তাড়াতাড়ি খালাস কোরে ছেলেটীকে মেরে ফেলা হবে না।

বি। কি রকম কোরে তবে খালাস কর্‌ব্যে ?

ল। ছেলের দখান পাই একেবারে না ধোরে একখানি ধোরে আস্তে আস্তে নামিয়ে নিয়ে আসব্যে।

বি। একখানি পা নামিয়ে নিয়ে আসার তাৎপর্য্য কি ?

ল। আগে পাছা বেরুলে ছেলের যেমন মঙ্গল হয় একখানি পা নামিয়ে নিয়ে এলেও তার সেই রকম মঙ্গল সাধন করা হয়।

বি। কেমন কোরে ?

ল। দুখান, পা ই একেবারে জরায়ুর মুখ দিয়ে বেরুলে ছেলের পাছার আয়তন কিছু কম হয় তা বুঝত্যিই পাচ্যো ?

বি। হঁ্যা তা বেশ বুঝ্তে পাচ্যি। দুই পাছা এক-ত্তর থাকে বলিই পাছার আয়তন কম হয়।

ল। কিন্তু একখান পা যদি জরায়ুর মুখ দিয়ে বেরোয় আর একখান ছেলের পেটের উপর জড় হয়ে থাকে তা হলে পাছার আয়াতন অবিশ্যিই কিছু বেশী হবে। ক্যান না দুই পাছা ত একত্তর থাক্ব্যে না। তবেই বিবেচনা কোরে দেখ যার আয়তন কম হবে জরায়ুর মুখ দিয়ে সে শীঘ্যির বেরিয়ে আস্ব্যে। আর যার আয়তন বেশী হবে জরায়ুর মুখ দিয়ে তার বেরুতে কাজেই দেরি হবে।

বি। আচ্ছা পাছা বেরুতে দেরি হলিই বা লাভ কি আর শীঘ্যির বেরুলেই বা ক্ষতি কি ?

ল। পাছা শীঘ্যির বেরুলে শেষে মাথা বেরুতে দেরি হয়। মাথা বেরুতে দেরি হোলেই ছেলে প্রায়ই মারা যায়। কিন্তু পাছা বেরুতে দেরি হোলে মাথা শীঘ্যিরই বেরিয়ে থাকে। সেই জন্যে ছেলেও বড় একটা মারা যায় না।

বি। ওঃ তবে ত ছেলের পাছা বেরুতে দেরি হওয়ায় না হওয়ায় বিলক্ষণ ইষ্ট অনিষ্ট আছে দেখ্‌চি।

ল। তা আছেই ত। ক্যান মনে করে দেখ দেখি, ছেলের পা আগে বেরুলে পোয়াতি কেমন কোরে খালাস কত্যে হয়, তোমারে যখন শেখাই, তখন কি বলিনি যে ছেলের পা আগে বেরুলে ধড় শীঘ্যিরই বেরোয় কিন্তু মাথা বেরুতে দেরি হয়? আর পাছা আগে বেরুলে ধড় বেরুতে দেরি হয় কিন্তু মাথা শীঘ্যিরই বেরিয়ে থাকে।

বি। হ্যাঁ, তা বলেছ বটে।

ল। ছেলের আগে পা আর পাছা বেরণোয় অনেক তফাত। আগে পাছা বেরুলে তিনটী ছেলের মধ্যে একটী মরে আর আগে পা বেরুলে দুটীর মধ্যে একটী মরে। এ কথাও তোমাকে বেশ কোরে বলিছি মনে কোরে দেখ।

বি। হ্যাঁ সে সবই এক এক কোরে মনে পড়্‌চ্যে বটে।

ল। তবেই দেখ ছেলের একখানি পা জরায়ুর মুখ দিয়ে নামিয়ে নিয়ে আসা আর তার আগে পাছা বেরণ দুই ই সমান। আর সেই জন্যেই বল্‌চি যে, যেখানে দেখ্‌ব্যে পোয়াতি ভাল আছে সেখানে ছেলের দুখানি পা ধোরে নামিয়ে নিয়ে এসে তাড়া তাড়ি পোয়াতি খালাস না কোরে কেবল একখানি পা ধোরে জরায়ুর মুখে নিয়ে আসব্যে। ছেলের একখান কি দুখান পা ধোরে নামিয়ে নিয়ে আসার ইতর বিশেষ কি এখন বুঝ্‌ত্যে পাল্যে?

বি। বেশ বুঝিচি আর বল্‌ত্যে হবে না। আচ্ছা পার চেয়ে হাঁটু যদি নিকটে পাওয়া যায় তা হোলে ছেলের পা নামিয়ে না এনে হাঁটু নামিয়ে আন্‌ল্যে হয় না?

ল। তা হবে না ক্যান? তাতে সুবিধে বৈ অসুবিধে নেই।

বি। সুবিধে কি রকম?

ল। সুবিধে এই বোলে বল্‌চি যে পা ধোরে নামিয়ে আন্‌ল্যে পা থেকে ছেলের সমুদায় শরীরটে

ঘুর্ত্যে অনেক জায়গা আবিশ্যক। কিন্তু হাঁটু ধোরে নামিয়ে নিয়ে এলে তত জায়গার দরকার হয় না বুঝ্ত্যিই পাচ্যো। এই সুবিধে আর কি?

বি। তবেত হাঁটু ধোরে নামিয়ে নিয়ে আসাই ভাল?

ল। হ্যাঁ, হাঁটু নিকটে পেলে তাই ভাল বটে। হাঁটু কিম্বা পা যা নিকটে নাগাল পাবে তাই নামিয়ে নিয়ে আস্ব্যে।

বি। ছেলের আগে হাঁটু বেরুলে পোয়াতি যেমন কোরে খালাস কত্যে হয় বলেছ হাঁটু নামিয়ে নিয়ে এলেও কি সেই রকম কোরে পোয়াতি খালাস কত্যে হবে?

ল। হ্যাঁ ঠিক সেই রকম কোরে। তার কিছু ইতর বিশেষ নেই।

বি। তার পর বল।

ল। ছেলের এক খানি পা কিম্বা একটী হাঁটু ধোরে নামিয়ে নিয়ে আস্ত্যে হোলে যে সে পা কিম্বা যে সে হাটু ধোরে নামালিই হবে না।

বি। সে কি রকম?

ল। তা বল্‌চি শোনো।

এই বোধ কর, ছেলের যদি ডান্ হাত আগে বেরোয় তা হোলে বাঁ পা কিম্বা বাঁ হাঁটু ধোরে

নামিয়ে আন্‌ত্যে হবে। আর যদি বাঁ হাত আগে বেরোয় তা হোলে ডান্‌ পা কিম্বা ডান্‌ হাঁটু ধোরে নামিয়ে আনা চাই।

বি। ক্যান, এ রকম করায় লাভ কি ?

ল। এ কল্যে ছেলে সহজে ঘুরিয়ে দেয়া যায়।

বি। বটে তবে ত তাই করাই উচিত?

ল। তা উচিতই ত। আর আমরাও ঐ রকম কোরে ছেলে ঘুরিয়ে দিয়ে থাকি।

বি। আচ্ছা ছেলের আগে ডান হাত বেরিয়েছে কি বাঁ হাত বেরিয়েছে ঠিক্‌ করা যাবে কেমন কোরে ?

ল। তা ঠিক কোরে জান্‌বের কিছু দরকার নেই।

বি। ক্যান ?

ল। যে দিক্‌কার হাত আগে বেরবে তার বিপরীত দিকের হাঁটু কিম্বা পা সহজে ধরা যায় এমন উপায় আছে।

বি। সেই উপায় টা কি বোলে দেও, তা হোলিই হোলো।

ল। যে হাত খান আগে বেরবে সেই হাতের তেলোর দিক্‌ দিয়ে তোমার হাত বরাবর জরায়ুর মধ্যে চালিয়ে দেবে। তা হলিই ছেলের বগলে গিয়ে হাত পড়্‌ব্যে। তার পর বগল থেকে বরাবর পা

দিকে হাত নিয়ে গেলে যে হাত বেরিয়েছে সেই দিক্ কার হাঁটু কিম্বা পা ধরত্যে পারা যাবে কি না ?

বি। হ্যাঁ তা যাবে বৈ কি ?

ল। তবে আর কি ? সেই পা কিম্বা হাঁটু ঠিক্ রেখে তার নিকটের পা অথবা হাঁটু ধোরে নামিয়ে নিয়ে এলিই হোল।

বি। হ্যাঁ এ বেশ সংকেত বটে।

ল। জরায়ুর মধ্যে থেকে ছেলের পা, হাত, হাঁটু কাঁধ ইত্যাদি কেমন কোরে ঠিক্ কোরে চিনে নিতে হয় তোমাকে এর আগিই সে সব বেশ কোরে বলিছি। কেমন মনে আছে ত ?

বি। হ্যাঁ, তা বেশ মনে আছে। তা মনে না থাক্ল্যে চল্ব্যে ক্যান ? পা বোলে ছেলের হাত ধোরে টানল্যে ত আর চলব্যে না।

ল। একটা বিষয় তোমাকে সাবধান কোরে দিতে ভুলে গিইছি।

বি। কি রকম ?

ল। এর আগেই তোমাকে বলিছি যে ছেলে ঘুরিয়ে দেবার জন্যে জরায়ুর মধ্যে যখন হাত দেবে, তখন হাত খানি এই ভাবে চালিয়ে দেয়া চাই

যে হাতের তেলো যেন ছেলের পেটের দিকে থাকে। কেমন মনে আছে ত?

বি। মনে আছে না ত কি?

ল। হাতের তেলো ছেলের পেটের দিকে রেখে হাত চালাবে বটে, কিন্তু সাবধান! ছেলের নাইতে কিম্বা নাড়ীর অন্য কোন জায়গায় যেন হাতের চাপন না লাগে। নাড়ীতে চাপন লাগ্‌ল্যে কি সর্ব্বনাশ বুঝতিয়্যেই পাচ্যো।

বি। হ্যাঁ, তা আবার একবার কোরে বলচ্যো? ছেলের নাড়ীতেই যে প্রাণ। সে নাড়ীর রক্ত চলাচল বন্ধ হোলে কি আর রক্ষে আছে?

ল। আর একটী কথা বলি শোনো।

বি। বল।

ল। ছেলে ঘুরিয়ে দেবার জন্যে জরায়ুর মধ্যে যখন হাত দেবে তখন এটী যেন মনে থাকে যে যখন ব্যথা আস্‌ব্যে তখন হাত চালিয়ে দেয়া হবে না। ব্যথার সময় জরায়ুর মধ্যে হাত দেয়া হবে না। আর জরায়ুর মধ্যে হাত দিলে পর যদি ব্যথা আসে, তা হোলে যত ক্ষণ ব্যথা থাকব্যে তত ক্ষণ হাত এক জায়গায় স্থির কোরে রাখ্‌ব্যে।

ব্যথা গেলে পর আবার হাত চালিয়ে দেবে। বুঝেচত ?

বি। হ্যাঁ বুঝ্‌লেম।

ল। জরায়ুর মুখ বেশ খুলে দিলে আর জল ভাংবের আগে ছেলে কি রকম কোরে ঘুরিয়ে দিতে হয় এ পর্য্যন্ত তোমাকে কেবল তাই বলিছি সেটা যেন বেশ মনে থাকে।

বি। তা ছাড়া তবে আরো কিছু বলত্যে চাও নাকি ?

ল। অবিশ্যি, তা না বল্যে চলব্যে ক্যান ?

জরায়ুর মুখ সম্পূর্ণরূপে খুল্যে পর অথচ জল ভাংবের আগে ছেলে ঘুরিয়ে দেয়া বড় সহজ। তাতে না পোয়াতি কষ্ট পায়, না ছেলের কোন বিঘ্ন ঘটে, না দাইয়েরই কোন কেলেশ পেতে হয়। কিন্তু এ রকম সুবিধে প্রাই ঘোটে ওঠে না। জল অনেক ক্ষণ ভেঙেচে, জরায়ুর মুখ ভাল খোলে নি, আর পোয়াতি বড় কাবু হোয়ে পোড়েছে, দাইয়ের গিয়ে প্রায় এই রকম অবস্থাটাই দেখ্‌ত্যে হয়। ক্যামন নয় ?

বি। হ্যাঁ তা সত্যি বটে। বিশেষ বাড়া বাড়ি না দেখ্‌ল্যে আর ভাল দাইয়ের খোজ হয়না।

ল। তবে, পোয়াতির যে অবস্থাটি সর্ব্বদাই দেখ্‌ত্যে

পাবে সেইটীর উপায়ই আগে শিখে রাখা উচিত কি না ?

বি। উচিত তা আবার এক বার কোরে ?

ল। জল ভাংল্যে পর ছেলে ঘুরিয়ে দেয়া সহজ নয়। বিশেষ তাতে যদি আবার জরায়ুর মুখভাল খোলা না পাওয়া যায় তা হোলে আরো প্যাঁচ। জরায়ুর মধ্যে হাত চালিয়ে দেয়াই কঠিন হোয়ে পড়ে।

বি। হ্যাঁ গা তা হোলে তবে পোয়াতি খালাস করার কি হবে ?

ল। পোয়াতি খালাস কত্যিই হবে তা যেমনই ক্যান শক্ত হোক না।

গিয়ে যদি দেখ্ল্যে যে জল ভেঙেচে আর জরায়ুর মুখও ভাল খোলে নি তা হোলে যে হাত দিয়ে ছেলে ঘুরিয়ে দেবে সেই হাতের পোঁচার উপর পর্য্যন্ত বেশ কোরে নারিকেলের তৈল মাখাবে। তার পর পাঁচটি আঙুল একত্তর কোরে হাত খানি খব আস্তে প্রসবের দুওর দিয়ে জরায়ুর মুখ পর্য্যন্ত নিয়ে যাবে। আঙুল পাচটি তখনও একত্তর রাখা চাই। তার পর জরায়ুর মুখের মধ্যে খুব আস্তে আঙল কটির আগা চালিয়ে দেবে। শেষে জরায়ুর মুখ ফাক

কোরে দেবার জন্যে আঙুল গুলি তফাত তফাত কোরে ক্রমে ক্রমে চাড় দেবে। এই রকম চাড় পেয়ে জরায়ুর মুখ ক্রমে যেমন খুলে দেবে অম্‌নি সেই সঙ্গে সঙ্গে তোমার হাত জরায়ুর মধ্যে চালিয়ে দেবার চেষ্টা কর্‌ব্যে। তার পর এই রকম কৌশল কোরে সমুদায় হাত জরায়ুর মধ্যে নিয়ে যেতে পাল্যে নিয়ম মত ছেলে ঘুরিয়ে দেবে বুঝলে কি না?

বি। হ্যাঁ, তা এ আর বুঝ্‌ত্যে পার্‌বো না ক্যান?

ল। হাত দিয়ে জরায়ুর মুখ ফাক্ কোরে দেবে বটে কিন্তু সাবধান। তাড়া তাড়ি, কিম্বা জোর কোরে জরায়ুর মুখ যেন ফাটিয়ে কি ছিঁড়ে খুঁড়ে ফেলো না।

বি। আ সর্ব্বনাশ! তা কি করা যায়? তা হোলে ত দাইতে বড় কাজই কলেন?

ল। যখন হাত দিয়ে জরায়ুর মুখ ফাক্ কোরে দেবে তখন অন্য হাত দিয়ে পোয়াতির পেটটী বেশ কোরে ধোরে রাখ্‌ব্যে। তাতে তোমারও সুবিধে হবে আর পোয়াতির ও তত কষ্ট বোধ হবে না।

বি। আচ্ছা এমন কখন কি ঘটে যে জলও ভাঙেনি

আর জরায়ুর মুখও ভাল খোলে নি অথচ তখুনি ছেলে ঘুরিয়ে না দিলে নয় ?

ল। তা ঘটে বৈ কি ? আর তা ঘোট্‌ল্যেই বা ? এর আগে যেমন বল্যেম ঠিক্ ঐ রকম কোরে হাত দিয়ে জরায়ুর মুখ ফাক্ কোরে জরায়ুর মধ্যে হাত চালিয়ে দেবে। তার পর নখ দিয়ে পোরোটা ছিঁড়ে ফেলে ছেলে ঘুরিয়ে দেবে। নখ দিয়ে কেমন কোরে পোরা ছিঁড়্‌ত্যে হয় আর তার পর কেমন করিই বা ছেলে ঘুরিয়ে দিতে হয় এর আগেই সে সব বেশ কোরে বলিচি।

বি। তবে আর কি ? সব রকমই জেনে রাখা গেল।

ল। যে অবস্থাটী ঘট্‌ল্যে ছেলে ঘুরিয়ে দেয়া বড় কঠিন সেটী এখনও পর্য্যন্ত তোমাকে বলি নি।

বি। তা আবার তবে কখন্ বল্‌ব্যে ?

ল। এই বলি শোনো।

পোয়াতি খালাস কত্যে গিয়ে যদি দেখ যে জল অনেক ক্ষণ ভেঙেচে, আর ছেলের হাত জরায়ুর মুখ দিয়ে বেরিয়েছে, আর জরায়ুর মুখ সেই হাত খুব কোসে ধোরেছ, তা হোলিই জান্‌ল্যে যে ছেলে ঘুরিয়ে দেয়া বড় কঠিন ব্যাপার হয়ে পোড়েছে।

বি। তাই ত ? এ সব শুনিই যে আমার ভয় হচ্যে।

জরায়ুর মুখ খালি থাক্‌ল্যে ও বা যা হোক্‌। একটু ফাক না পেলে ত আর জরায়ুর মধ্যে হাত দিয়ে ছেলে ঘুরিয়ে দেয়া যায় না ?

ল। তা যাবে কেমন কোরে ? যা হোক এই সকল শুনে, ছেলে ঘুরিয়ে দেয়া আর পোয়াতি খালাস করা যত শক্ত ভাব্‌চ্যো, কাজে কিন্তু তত শক্ত নয়।

ব। বল কি ?

ল। হ্যাঁ, ঈশ্বরের কেমন ইচ্ছে, এ অবস্থায় জরায়ুর মধ্যে হাত দেয়া অসম্ভব বলিই যেন ছেলে ঘুরিয়ে দেয়ার সহজ উপায় দেখিয়ে দিয়েছেন।

বি। সহজ উপায় টা কি ?

ল। তা বল্‌চি শোনো।

ছেলের মাথা আগে বেরুলে তার পা আর হাঁটু জরায়ুর মুখ থেকে অনেক তফাতে থাকে। সেই রকম, ছেলের হাত আগে বেরুলেও জল ভাংবের আগে তার পা আর হাঁটু জরায়ুর মুখ থেকে তফাত থাকে। সেই জন্যে জল ভাংবের আগে কিম্বা তার ঠিক পরেই ছেলে ঘুরিয়ে দিতে হোলে জরায়ুর মধ্যে হাত না দিয়ে আর ছেলের হাঁটু কিম্বা পা ধরা যায় না। কিন্তু অনেক ক্ষণ জল

ভেঙে গেলে পর জরায়ু অনেক খালি হয়ে পড়ে, আর ছেলের উপরে বেশী সংকোচ করে। এই জন্যে ছেলে যেমন আড় হয়ে থাকে জরায়ুর আকার ও সেই রকম ডাইনে বাঁয় লম্বা হয়ে যায়। কাজে কাজেই ছেলের পা জরায়ুর মুখের খুব নিকট হয়ে পড়ে। বুঝ্‌চ্যো কি না?

বি। হ্যাঁ, তা বুঝ্‌ত্যে পাচ্যি। তুমি বোলে যাও।

লক্ষ্মী। জরায়ুর মুখ থেকে ছেলের পা যেখানে এত নিকট, সেখানে জরায়ুর মধ্যে হাত দিয়ে ছেলের পা ধোরব্যের দরকার নেই। প্রসবের দুওরে হাত রেখে জরায়ুর মুখের মধ্যে একটা কিম্বা দুটা আঙুল চালিয়ে দিয়ে ছেলের পা ধোরে নামিয়ে আন্‌ল্যিই হোল।

বি। তা যেন বুঝ্‌লেম। কল কৌশল কোরে ছেলের পা ধোরে যেন নামিয়ে আন্‌ল্যে। কিন্তু ছেলের হাত যে জরায়ুর মুখ দিয়ে বেরিয়েছে তার উপায় কি কর্‌ব্যে? ঠেলে ঠুলে জরায়ুর মধ্যে দেবে নাকি?

ল। আ সর্ব্বনাশ! সে কি কথা? তা কল্যে কি আর কচি হাত থাকে? হয় ভেঙে যায়, নয় ঝাউ থেকে ছিঁড়ে যায়। আর ঠেলে দিলেই বা যাবে ক্যান?

ছেলের কাঁধ কি মাথা উপরে না উঠ্‌ল্যে ত আর হাত জরায়ুর মধ্যে যেতে পারে না। পা ধোরে নামিয়ে নিয়ে এলিই কাঁধ আর মাথার সঙ্গে সঙ্গেই হাত জরায়ুর মধ্যে উঠে যাবে। বুঝ্‌লে কি না ?

বি। হ্যাঁ, আর বুঝ্‌তে কি বাঁকী থাকে? আগা গোড়া সবই এক এক কোরে বুঝিয়ে নিলাম, বাঁকী ত আর কিছু রাখ লেমনা। এখন কেবল একটী কথা জিজ্ঞেসা কোরে নিলিই সন্দ মেটে।

লক্ষ্মী। কি কথা বল না ?

বি। আচ্ছা, আগে যেমন ছেলের পা ও বেরুতে পারে হাঁটুও বেরুতে পারে আর পাছা ও বেরুতে পারে বলেছ; সেই রকম কুনো আর কাঁধ ও কি আগে বেরুতে পারে ?

ল। হ্যাঁ তা পারে বৈ কি? আর বেরিয়ে ও ত থাকে। আগে হাত বেরুলে ও যেমন কোরে পোয়াতি খালাস কত্যে হয়, কুনো কিম্বা কাঁধ আগে বেরুলেও সেই রকম কোরে পোয়াতি খালাস কত্যে হয়।

বি। বেশ কথা, এটা জেনে রাখা গেল।

ল। আর একটি কথা এই সময় তোমাকে বোলে রাখা উচিত।

বি। কি রকম ?

ল। ছেলের ভিন্ন ভিন্ন অঙ্গ এক কালে বেরুতে পারে।

বি। সে আবার কি ?

ল। তা বল্‌চি শোনো।

(১) মাথার সঙ্গে হাত কিম্বা বাউ বেরুতে পারে।

(২) দুই পা আর দুই হাত একবারে বেরুতে পারে।

(৩) এক খান হাত আর একখান পা একবারে বেরুতে পারে।

(৪) হাত পার সঙ্গে নাড়ী ও বেরুতে পারে।

বি। আবার কি গোল যোগ এনে উপস্থিত কল্যে ?

ল। গোল যোগ আর কি ? পোয়াতির যে গুল ঘোটে থাকে সে সব না জেনে রাখ্‌ল্যে হবে কেমন কোরে ? দাই হওয়া ত অম্‌নি মুখের কথা নয়।

বি। হ্যাঁ তার আর ভুল কি ? এত বড় গুরুতর ব্যাপার কি সহজে শেখা যায় ?

আচ্ছা ও রকম ভিন্ন ভিন্ন অঙ্গ একেবারে বেরুলে পোয়াতি কেমন কোরে খালাস করা যাবে ?

ল। তা অমন তর ঘট্‌ল্যে পোয়াতি খালাস করা বেশী শক্ত নয়।

ছেলের মাথার সঙ্গে হাত কি বাউ বেরুলে আস্তে আস্তে কৌশল কোরে সেই হাত কিম্বা বাউ জরায়ুর মধ্যে তুলে দেবার চেষ্টা কর্‌ব্যে। যদি তুলে দিতে পার ভালুই। তা হোলে ত কোন গোলই থাক্‌ব্যে না। ছেলের আগে মাথা বেরুলে পোয়াতি যে রকম কোরে খালাস কত্ত্যে হয় এও তেম্‌নি কোরে খালাস কর্‌ব্যে। কিন্তু যদি হাত কি বাউ জরায়ুর মধ্যে সহজে কৌশল কোরে তুলে দিতে না পার তা হোলে হাত আগে বেরিয়েছে বোলে ছেলের পা ধোরে ঘুরিয়ে দেবে। অর্থাৎ পা ধোরে নামিয়ে নিয়ে আস্‌ব্যে। *

বি। বেশ কথা। হাত পা একবারে বেরুলে কি কর্‌ব্যে?

ল। যাতে পা আগে বেরোয় তারই চেষ্টা পাবে। ক্যান তা আর বল্‌ত্যে হবে না?

* কেহ কেহ এ অবস্থায় ছেলে ঘুরিয়া দেওয়া অপেক্ষা প্রসব করাইবার চিম্‌টা দ্বারায় ছেলের মাথা বাহির করা ভাল বিবেচনা করেন।

বি। না তা আর বারে বারে বল্‌ত্যে হবে না। আগে হাত বেরনোর চেয়ে আগে পা বেরণ যে অনেক সুবিধে। আগে হাত বেরণোর ফল যে ভয়ানক বলেছ তা কি আমার মনে নেই। আচ্ছা কি কল্যে আগে পা বেরবে ?

ল। ক্যান, পা ধোরে সহজে টেনে জরায়ুর মুখের বাইরে আন্‌ব্যে। তা হলিই হোল। পা বাইরে এলো আর হাত জরায়ুর মধ্যে থাক্‌ল্যো। তার পর আগে পা বেরুলে পোয়াতি যেমন কোরে খালাস কত্যে হয় ঠিক্‌ সেই রকম কোরে খালাস কর্‌ব্যে।

কিন্তু খুব সাবধান! পা বোলে যেন হাত টেনে বার কোরো না। তা ইনিই "ঘুমন্ত বাঘ চিওন" হবে। আর এও দেখো যে পরীক্ষা কত্যে গিয়ে যেন ছেলের হাত কি বাউ নেমে পড়ে না।

বি। হাত পার সঙ্গে নাড়ী বেরুলে কি কর্‌ব্যে ?

ল। নাড়ী উপরে তুলে দেবে। ( তৃতীয় স্বর্গ দেখ )

বি। যাক্‌, তার পর এখন ছোট বৌকে খালাস কোরে দেও দেখি। বাছা অনেক ক্ষণ অব্‌ধি কেলেশ পাচ্যে।

ল। সে জন্যে চিন্ত্যে কি? এখনই খালাস কচ্চ্যি।

(এই বলিয়া জরায়ুর মধ্যে সহজে হাত দিয়া আস্তে আস্তে শিশুর পা ধরিয়া নামিয়া আনিবা মাত্রেই সন্তান ভূমিষ্ঠ হইল)।

দেখ্‌ল্যে, যা বল্যেম্ সত্যি কি না?

বি। তাই ত। পোয়াতি এত শীঘ্যির খালাস হবে তা ত ভাবি নি। যা হোক্ তোমার ভাল হাত যশ মেনে। এখন পোয়াতি আর ছেলের কি রকম ব্যবস্থা করা যাবে?

ল। ক্যান, বারে বারে আবার বল্‌ত্যে হবে না কি? মোহিণী আর মোহিণীর ছেলের যেমন যেমন করেছিলে এখানেও ঠিক্ সেই রকম কত্যে বোলে দেবে। তার কিছু ইতর বিশেষ যেন করে না।

বি। বেশ কথা, তাই সুধিয়ে নিচ্যি।

# ধাত্রী-শিক্ষা।

## তৃতীয় সর্গ।

শিশুর নাড়ী অগ্রে বাহির হইলে কি করা কর্ত্তব্য।

বিনোদিণী। ছেলের হাত কি পা আগে বেরুলে পোয়াতি কেমন কোরে খালাস কত্ত্যে হয় তা এক রকম শিখে রাখ্‌লেম। এ ছাড়া পোয়াতির আর কিছু গোলমাল কি ঘট্‌ত্যে পারে?

লক্ষ্মী। পারে বৈ কি?

বি। কি রকম?

ল। ছেলের নাড়ী আগে বেরুতে পারে। আর পোয়াতির ফুল ও আগে বেরুতে পারে। আর এমন বেরিয়েও থাকে।

বি। বল কি? তবে ত এ দুয়েরই উপায় শিখে রাখা চাই।

ল। তা চাই না ত কি? ভাল দাই হোতে গেলে তার সব রকমই জেনে রাখা আবিশ্যক। কখন কি বিপদ ঘটে তার ত কিছু ঠিক্ নেই?

বি। হ্যাঁ তার আর ভুল কি ?

আচ্ছা তুমি বল্‌ত্যে আরম্ভ কর, আর দেরি কোরো না। ছেলের নাড়ী আগে বেরুলে পোয়াতি খালাস করার উপায় প্রথমে বল। তার পর ফুল আগে বেরণোর কথা শুনল্যিই হবে এখন।

ল। আচ্ছা, তা বলচি শোনো।

মাথা ছাড়া ছেলের অন্য কোন অঙ্গ ( যেমন হাত পা ) আগে বেরুলে পোয়াতির যেমন বিপদ ঘোট্‌বের সম্পূর্ণ আশঙ্কা থাকে, ছেলের নাড়ী আগে বেরুলে তা কিছুই থাকে না। নাড়ী আগে বেরুলে ছেলের প্রাণ নিয়েই টানা টানি হয়। নৈলে পোয়াতির তাতে কিছুই যায় আসে না।

বি। ভাল এ রকম হওয়ার কারণ কি ?

ল। ক্যান, এর আগেই ত তোমাকে বলিচি যে নাড়ী-তেই ছেলের প্রাণ। কাজে কাজেই কোন কারণে যদি সেই নাড়ীর রক্ত চলাচলের ব্যাঘাত ঘটে তা হোলে যে ছেলে মারা পড়্‌ব্যে তার আশ্চর্য্য কি ? বিশেষ ছেলের মাথা, হাত, কি পায়ের সঙ্গে নাড়ী বেরুলে তাতে চাপন লেগে ঐ রক্ত চলাচলের ব্যাঘাত ঘোটবের যে খুব সম্ভাবনা তা বুঝ্‌ত্যিই পাচ্চ্যো।

বি। হ্যাঁ, তা পাচ্যি বৈ কি ?

ল। সুতরাং ছেলের যে অঙ্গের সঙ্গে নাড়ী আগে বেরোয় তার কথা যদি ছেড়ে দেও, তা হোলে নাড়ী বেরণোর দরুণ পোয়াতিকে কোন কষ্টই পেতে হয় না। কেবল ছেলেটীরই প্রাণ নিয়ে টানা টানি কত্যে হয়। এখন বুঝ্‌লে কি না ?

বি। হ্যাঁ, বেশ বুঝিছি আর বল্‌ত্যে হবে না। আচ্ছা, ছেলের মাথা, হাত কি পায়ের সঙ্গে ভিন্ন শুদু নাড়ী কি কখন আগে বেরোয় না ?

ল। বেরোয় বটে, কিন্তু সে খুব কম বল্‌ত্যে হবে। ব্যথায় স্থত্তুর হলিই কখন কখন শুদু নাড়ী আগে এসে নেমে থাকে। তার পর মাথাই বেরুক, পাই বেরুক, আর হাত ই বেরুক পরে দেখা দেয়।

বি। ছেলের মাথা, হাত, আর পা, এর মধ্যে কিসের সঙ্গে নাড়ী বেশী বার বেরুতে দেখেচ ?

ল। মোটের উপর ধত্যে গেলে, মাথার সঙ্গেই বেশী বার ধত্যে হয়। ক্যান না আর সব অঙ্গের চেয়ে মাথা আগে বেরণই অধিক। কিন্তু যদি হিসেব কোরে খতিয়ে ধর আর তুলনা

কোরে দেখ তা হোলে হাতের সঙ্গেই বেশী বার বেরিয়ে থাকে। ক্যান না আগে মাথা বেরোণার সঙ্গে তুলনা কত্যে গেলে, আগে হাত বেরণ অনেক কম। অথচ যে হিসেবে মাথার সঙ্গে নাড়ী বেরিয়ে থাকে সে হিসেবে হাতের সঙ্গে নাড়ী বেরণ বেশী বলত্যে হবে।

বি। কি বল্যে, ভাল ত বুঝ্‌তে পাল্যেম না।

ল। আচ্ছা, যাতে বুঝ্‌তে পার তাই কচ্যি। আরো সহজ কোরে বুঝিয়ে দিচ্যি।

তোমাকে এর আগেই বলিছি * যে একশ টী ছেলের মধ্যে ছেয়ানব্যুই টীর মাথা আগে বেরোয়। আর দুশ চর্ব্বিশটী ছেলের মধ্যে কেবল এক-টির হাত আগে বেরোয়। তবেই দেখ আগে মাথা বেরণ কত বেশী আর আগে হাত বেরণ কত কম।

বি। হ্যাঁ, তা ত দেখ্‌ত্যিই পাচ্যি।

ল। আগে হাত বেরণ যদি ও এত কম তবু ছেলের অন্য অন্য অঙ্গের চেয়ে হাতের সঙ্গেই নাড়ী বেশী বার বেরিয়ে থাকে। তবে আগে হাত

* প্রথম ভাগ, পৃষ্ঠা ৩৯ এবং ৪০।

বেরণ খুব কম বোলে হাতের সঙ্গে নাড়ী বেরণও মোটের উপর কম বল্‌ত্যে হবে। এখন বুঝ্‌লে কি না?

বি। হ্যাঁ, বুঝিছি আর বল্‌ত্যে হবে না।

যাক্‌, তার পর বল। নাড়ী আগে বেরবার কি কোন কারণ আছে?

ল। কারণ আছে বৈ কি? কারণ ছাড়া কি কোন ঘটনা আছে?

বি। কারণ টা কি তবে বল না গা।

ল। তা শোনো, বল্‌চি।

মাথা ভিন্ন ছেলের অন্য কোন অঙ্গ আগে বেরুলে তার সঙ্গে নাড়ী বেরুতে পারে এবং বেরিয়ে ও থাকে।

বি। ক্যান?

ল। মাথা আগে বেরুলে জরায়ুর মুখ যেমন একে-বারে বন্ধ কোরে ফেলে, অন্য কান অঙ্গ আগে বেরুলে সে রকম কত্যে পারে না। আসে পাশে ফাক থাকে। এই ফাক থাকে বলিই জরায়ুর মুখ দিয়ে নাড়ি এসে নামে। এই জন্যে ছেলের বাউ, হাত, পাছা কি পা আগে বেরুলে প্রায় তার সঙ্গে নাড়ী বেরিয়ে থাকে।

কিন্তু মাথা আগে বেরুলে জরায়ুর মুখ একবারে রোধ করে বোলে নাড়ী বেরিয়ে আস্‌তে্য ফাঁক পায় না আর সেই জন্যে বেরিয়েও আসে না।

বি। বেশ কথা, এই না বল্যে যে মাথার সঙ্গে ও কখন কখন নাড়ী বেরিয়ে থাকে?

ল। হ্যাঁ, তা ত বলিচি বটে।

বি। তবে আবার কেমন কোরে বল্‌চ্যো যে মাথা আগে বেরুলে তার সঙ্গে নাড়ী বেরুতে পারে না?

ল। বলিচি তার কারণ আছে। ভেঙে চুরে বল্যিই এখনই সব বুঝতে পারব্যে এখন।

কি কি ঘটনা হোলে, মাথা আগে বেরুলেও তার সঙ্গে নাড়ী বেরুতে পারে এক এক কোরে বল্‌চি শোনো।

(১) পুর মাসে ছেলের যে রকম মাথা হয়ে থাকে তার চেয়ে ছোট হোলে, মাথার সঙ্গে নাড়ী বেরুতে পারে।

(২) নাড়ী বেশী লম্বা হোলে মাথার সঙ্গে এসে নাম্‌তে পারে।

(৩) মাথা আর হাত একবারে বেরুলে, মাথার সঙ্গে নাড়ী বেরুতে পারে।

(৪) পোরোর, মধ্যে যদি বেশী জল থাকে আর সেই জল যদি হঠাৎ ভেঙে যায়, তা হোলে মাথার সঙ্গে নাড়ী বেরুতে পারে।

(৫) পাছার হাড়ের আয়তন স্বাভাবিকের চেয়ে বেশী হোলে মাথার সঙ্গে নাড়ী বেরুতে পারে।

(৬) এ ছাড়া পোয়াতির যমক ছেলে হলে কখন কখন বিশেষতঃ শেষের ছেলেটী হবার সময় নাড়ী আগে বেরিয়ে থাকে।

(৭) জরায়ুর যে স্থানে সচরাচর ফুল থাকে সেখানে না থেকে আসে পাশে থাক্‌ল্যে আগে নাড়ী বেরবার সম্ভাবনা।

(৮) ফুল ঠিক্ জায়গায় থেকেও যদি নাড়ী ফুলের ঠিক্ মধ্য খানে লাগান না থাকে, আসে পাশে থাকে তা হলেও নাড়ী আগে বেরুতে পারে।

এখন বুঝ্‌লে কি না?

বি। বাঃ চমৎকার বুঝিয়েছ কিন্তু যা হোক্। এত ক্ষণের পর তবে সন্ধ গেল।

তার পর বল, নাড়ী আগে বেরিয়েছে কি না জান্‌ব্যে কেমন কোরে।

ল। তা জানা বড় শক্ত নয়?

কখন কখন এক ফের নাড়ী প্রসবের দুওরে এসে ঝুলচে এমন দেখা যায়। এ দেখ্‌ল্যে ত আর কোন সন্ধই থাক্‌ল্যো না।

বি। আচ্ছা, এ নাড়ীতে হাত দিলে ত এর দুব্‌ দুবনি টের পাওয়া যায়?

ল। তা যায় বৈ কি? কিন্তু সব সময় পাওয়া যায় না।

বি। ক্যান, তার কারণ কি?

ল। ছেলে মারা গেলে ত আর নাড়ীতে রক্ত চলাচল করে না। কাজে কাজেই তাতে হাত দিলে দুব্‌ দুবনি ও টের পাওয়া যায় না। সেটা হাতে হিম মালুম হয়। আর রক্ত পোরা থাকার মত শক্ত শক্ত বোধ হয় না।

বি। শেষে যে রকম বল্যে তা হোলে ত চেনা ভার হবে।

ল। না তা হবে না। নাড়ীর জড়ান জড়ান আকার ছেলের অন্য কোন অঙ্গের সঙ্গে গোলমাল হওয়া সম্ভব নয়। এ ছাড়া চোকে দেখে সব সন্ধ মেটাতে পার।

বি। আচ্ছা, যেখানে নাড়ী চোকে দেখা যাবে না, সেখানে তা কেমন কোরে চিন্‌ব্যে?

ল। তা চেনাও শক্ত নয়।

ক্যান না, ছেলের কোন অঙ্গের সঙ্গেই নাড়ীর গোলমাল হয়ে যাওয়া সম্ভব নয়। যদি কখন গোলমাল হয় ত হাতের মুটোর গাঁট আর পায়ের আঙুলের সেরের সঙ্গেই হোতে পারে। হঠাৎ পায়ের আঙুলের সেরে কিম্বা হাতের মুটোর গেঁটে হাত পোলিই এক ফের নাড়ীর আগা বোলে বোধ হোতে পারে।

বি। আচ্ছা, তবে এ গোলমাল মিটবে কেমন কোরে?

ল। তা এ ভুল শুধরণ শক্ত নয়।

ক্যান না নাড়ীতে হাত দিলেই তার দুব্‌ দুবনি টের পাওয়া যাবে। এ ছাড়া পাঁচ ছ আঙুল আন্দাজ নাড়ী হাত দিয়ে বেশ কোরে দেখ্‌ল্যেও সন্ধ দূর হোতে পারে। আর পায়ের আঙুলের সেরে কিম্বা হাতের মুটোর গেঁটে যদি হাত পড়ে, তা হোলে খানিক দূর হাত দিয়ে দেখ্‌লি্যই ছেলের হাতের কব্‌জা কিম্বা পায়ের গাঁট টের পাওয়া যাবে। এই হলিই সব সন্ধ গেল। কেমন নয়?

বি। হ্যাঁ, যে সোজা সংকেত বোলে দিলে তাতে আর নয় বল্‌ব্যো কেমন কোরে?

ল। কেবল একটীর সঙ্গে ছেলের নাড়ী যথার্থই গোলমাল হয়ে যেতে পারে। আর এই রকম গোলমাল হয়েছে বোলে পোয়াতি মারা ও পোড়েছে।

বি। সে আবার কি রকম? পোয়াতিরে ভয় দেখাতে তুমি একটী ফাঁদ দেখ্‌চি।

ল। তা আমার দোষ কি? যা ঘোটেছে তা না বল্যে চলব্যে ক্যান? আমি যা বল্‌চি সে কেবল পোয়াতির ভালোর জন্যিই বল্‌চি বৈ ত না? পোয়াতি যদি কখন বিপদে পড়ে ত তাকে সেই বিপদ্ থেকে উদ্ধার করার উপায় শিখিয়ে দিচ্যি বৈ ত না। তা এতে পোয়াতিরে ভয় পাবে ক্যান? বরং এতে তাদের আরও সাহসী হওয়া উচিত, যে বিপদে পোলেও উদ্ধার হবার উপায় আছে। এটী জেনে রাখা কি তাদের পক্ষে মন্দ ভাব?

বি। নাঃ আমি কি সত্যি সত্যিই তা বল্‌চি? পরিহাস কল্যেম বৈ ত না?

ল। হ্যাঁ তুমি পরিহাস কোরে বল্যে ও বল্‌ত্যে পার। কিন্তু অনেকে এমন ভাব্‌ত্যে পারে আর আমি কারো কারো বল্‌ত্যে ও শুনিচি, যে, এ সকল

জান্‌ল্যে শুন্‌ল্যে পোয়াতিরে মনে মনে ভয় পাবে। কাজে কাজে এতে তাদের হিত না হয়ে বরং অহিতই হবে।

বি। আঃ রাম, রাম! এ কথা যে বলে সে ও কি মানুষ? তবে বল যে, লোকের লেখা পড়া শিখে কাজ নেই। জ্ঞান জন্মানই যদি দোষের হয় তা হোলে এত ইস্কুল কালেজের দরকার কি?

ল। যাক্‌ ও কথায় আর কাজ নেই। লোকে মন্দ না বুঝে ভাল বুঝ্‌ল্যেই ভাল।

বি। তার পর কি বল্‌চ্যিলে বল, বাজে কথায় আর কাজ নেই।

ল। বল্‌চ্যিলাম এই যে কোন কারণে যদি জরায়ুর গা একটু আধটু ছিঁড়ে খুঁড়ে যায়, আর সেই ছেঁড়া জায়গা দিয়ে পেটের নাড়ীর এক ফের আধ ফের জরায়ুর মধ্যে এসে, ছেলের কোন অঙ্গের সঙ্গে জরায়ুর মুখে, কিম্বা প্রসবের দুওরে, উপস্থিত হয় তা হোলে ছেলের নাড়ী বোলে দাইয়ের বেশ গোলমাল হোতে পারে। আর এই রকম গোলমাল হোলে সেই নাড়ী ধোরে যদি দাইতে টানাটানি করে তা হলিই আর কি, সর্ব্বনাশ! পোয়াতিরে একেবারে খুন করা হোলো।

বি। জরায়ুর এক আধ জায়গায় ছিঁড়ে গেলে পোয়াতি বাঁচে না কি ?

ল। হ্যাঁ, তা বাঁচে বৈ কি ? কিন্তু সে মোরে বাঁচা।

বি। আমি ও ত তাই বলি।

ল। বেশী আঘাত পেলে পোয়াতি প্রাই বাঁচে না।

বি। তার পর যে গোলমালের কথা বল্যে তা মিটনের উপায় কি ?

ল। তা শোনো বল্‌চি।

জরায়ুর একটু আধটু ছিড়ে কি ফেটে যাওয়া আর সেই ছেঁড়া কি ফাটার মধ্যে দিয়ে পেটের নাড়ীর এক আধ ফের আসা কিছু সহজ ব্যাপার নয়। পোয়াতির অবস্থা দেখ্‌লিই এরূপ ঘোটেছে কি না সন্ধ করা যেতে পারে। সন্ধ হোলে পোয়াতির কাছের লোকের মুখে আগা গোড়া সব শুন্‌লিই ঠিক্ কত্যে পারা যায়। তার পর খুব সাবধান হয়ে কাজ কল্যে আর ভুল হবে ক্যান ?

বি। আচ্ছা তা যেন বুঝ্‌লেম। পোয়াতির কি রকম অবস্থা দেখ্‌ল্যে ঠিক্ করব্যে যে জরায়ুর এক আধ জায়গায় ছিঁড়েছে কি ফেটেছে। আর জরায়ুর এক আধ জায়গায় ছিঁড়বার বা কাটবারই বা

কারণ কি বল দেখি শুনি। কিসে পোয়াতির এমন দুর্ঘটনা ঘট্‌ত্যে পারে ?

ল। তা পরে বল্‌ব্যো * এখনকার সময় নয়।

বি। বেশ কথা। তার পর বল ছেলের নাড়ী আগে বেরুলে ছেলে বাঁচিয়ে পোয়াতি খালাস কর্‌ব্যে কেমন কোরে।

ল। তা বল্‌চি। পোয়াতি খালাস করার উপায় বল্‌ব্যের আগে গুটি কতক কথা বল্‌ত্যে চাই।

বি। তা বল না। তাতে আর বাধা কি ?

ল। ১ যে খানে গিয়ে দেখ্‌ব্যে যে ছেলের নাড়ী আগে বেরিয়েছে আর ব্যথা খুব ঘন ঘন আসচ্যে আর অনেক ক্ষণ কোরে থাক্‌চ্যে সেখানে জান্‌ব্যে যে ছেলে বাঁচান ভারি কঠিন।

বি। এ ঘটনা হোলে ব্যথা তবে অনেক ক্ষণ অন্তর আসা ত ভাল ?

ল। ব্যথা শুদু অনেক ক্ষণ অন্তর এলিই হয় না। ব্যথা এসে অনেক ক্ষণ থাকাও ভাল নয়।

২ এ ছাড়া নাড়ী আগে বেরুলে পোয়াতির

* তৃতীয় ভাগে এ সমস্ত বিষয় বিস্তারিত রূপে লিখিবার ইচ্ছা আছে।

আত্মীয় স্বজনকে ছেলের বিপদের কথা বল্‌ত্যে দেরি কর্‌ব্যে না। এ সব বিষয়ে কোন কথা গোপন রাখা ভাল নয়।

বি। তা নয় ই ত। মিছে মিছি ঘাড়ে ঝোঁক রাখ্‌ব্যের দর কার কি ?

ল। ৩ পুর মাসের যত আগে ছেলে হবে, আগে নাড়ী বেরণোর বিপদ্ তত কম জেনে রেখো। ক্যান না বড় কচি ছেলে অনেক ক্ষণ পয্যন্ত নাড়ীতে চাপন সৈতে পারে। শীঘ্যির হাঁপায় না।

( ৪ ) প্রথম পোয়াতির ছেলের নাড়ী আগে বেরুলে ছেলেটীকে বাঁচান বড় কঠিন। তা যে অঙ্গের সঙ্গেই ক্যান নাড়ী বেরুক না।

( ৫ ) যে পোয়াতির অনেক ছেলে পিলে হয়েছে আর বরাবর সহজে খালাস হয়ে এসেছে, তার ছেলের নাড়ী আগে বেরুলে বেশী ভাবনার বিষয় নয়।

( ৬ ) মেয়ে ছেলের অপেক্ষা বেটা ছেলের নাড়ী আগে বেরুলে বেশী ভাবনার বিষয় জেনে রেখো।

( ৭ ) পোয়াতির যদি যমক ছেলে হয় তা হোলে শেষের ছেলেটার প্রাই আগে নাড়ী বেরিয়ে থাকে।

এই যে নাড়ী আগে বেরোয় এতেই জান্‌ব্যে যে সব চেয়ে কম আশঙ্কা আছে। ক্যান না দ্বিতীয় ছেলেটা প্রাই ছোট হয়ে থাকে। আর আগে একটী ছেলে হওয়ার দরুণ জরায়ুর মুখ, প্রসবের দুওর প্রভৃতি সমুদায় বেশ প্রশস্ত আর খোলা থাকে।

বি। এ নিয়ম গুনি বোলে বেশ কল্যে। ক্যান না কিসে বেশী ভয় আছে, আর কি হলিই বা বড় একটা শঙ্কা থাকে না, দাইদের সে সব জেনে রাখা ভারি আবিশ্যক।

ভাল কথা মনে, এই সময় আমার আর একটা কথা জিজ্ঞেসা কোরে নিতে হোলো।

মাথার সঙ্গে নাড়ী বেরুলে কি নাড়ীতে সকলের চেয়ে বেশী চাপন লাগে না?

ল। ঠিক্ কথা বলেছ। তা লাগেই ত। ছেলের আর আর অঙ্গের চেয়ে মাথা বিলক্ষণ বড় আর শক্ত। কাজে কাজেই নাড়ীতে খুব চাপন লাগাই সম্ভব।

বি। আচ্ছা এরূপ ঘটনা হলিই কি তবে ছেলেটীর বিষয় ইতি দিতে হবে?

ল। ক্যান? ঈশ্বরের কেমন ইচ্ছে ছেলের মুখের মধ্যে

একবার বাতাস যেতে পাল্যেই নাড়ীতে যতই ক্যান চাপ লাগুক না ছেলে আর হাঁপায় না।

বি। কি রকম? কিছু ত বুঝ্ত্যে পাল্যেম না?

ল। জরায়ুর মধ্যে যত ক্ষণ ছেলে থাকে তত ক্ষণ নাড়ীতে রক্ত চলাচল করার দরকার। আমাদের ফুল্কো যেমন রক্ত পরিষ্কারের যন্ত্র, পোয়াতির ফুল্ ও সেই রকম ছেলের রক্ত পরিষ্কারের যন্ত্র। আমরা যেমন বাতাস না পেলে হাঁপিয়ে মরি, ছেলেও সেই রকম নাড়ীর রক্ত চলাচল বন্ধ হোলে হাঁপিয়ে মরে। জরায়ুর মধ্যে যত ক্ষণ থাকে তত ক্ষণই এই ব্যবস্থা। তার পর ছেলের মুখ বেরিয়ে যখন বাতাস খেতে পাল্যে, তখন ফুল থেকে নাড়ীতে রক্ত চলাচলের আর বড় একটা দরকার থাক্ল্যো না। সেই জন্যে বল্‌চি যে মাথার সঙ্গে নাড়ী বেরুলে যদিও নাড়ীতে খুব চাপ লাগে, তবু অতি অল্প ক্ষণ পরেই ছেলের মুখ বেরিয়ে বাতাস খেতে পারে বোলে, নাড়ীতে চাপন পেয়েও আর কিছু ক্ষতি কোরে উঠ্ত্যে পারে না।

এখন বুঝ্‌লে কি না।

বি। হ্যাঁ এত ক্ষণে বুঝ্‌লাম।

তার পর এখন বল, ছেলে বাঁচিয়ে পোয়াতি খালাস কর্‌ব্যে কেমন কোরে?

ল। নাড়ী আগে বেরুলে, ছেলে বাঁচিয়ে পোয়াতি খালাস কত্ত্যে হলে দাইয়ের কেবল দুইটী মাত্তর কাজ কত্ত্যে হবে। আর সেই দুটী কাজ্‌ই পধান।

বি। দুটী কাজ কি কি?

ল। তা বল্‌চি। একটী কাজ এই, যে নাড়ীতে যাতে চাপন না লাগ্‌ত্ত্যে পায়। আর একটী কাজ এই যে নাড়ীতে চাপন মোটেই লাগ্‌ব্যে না এমন উপায় যদি না কত্ত্যে পারা যায়, তা হোলে সেই চাপন যত কম ক্ষণ লাগ্‌ত্ত্যে পারে তার বিশেষ চেষ্টা কত্ত্যে হবে। এই দুই প্রধান কাজের উপর দিষ্টি রেখে এমন উপায় কোরে পোয়াতি খালাস কত্ত্যে হবে, যে ছেলে বাঁচাতে গিয়ে পোয়াতির যেন কোন বিপদে ফেলা না হয়। ক্যান না নাড়ী আগে বেরুলে পোয়াতির কোন ভয়ই নেই। এ কথা তোমাকে এর আগেই বলিছি। কেমন মনে আছে ত?

বি। হ্যাঁ তা বেশ মনে আছে। ছেলের যে অঙ্গের সঙ্গে নাড়ী বেরোয়, তার কথা যদি ছেড়ে দেয়া যায়, তা হোলে শুদ্ধ নাড়ী বেরণোর দরুণ পোয়াতির কিছুই যায় আসে না। ছেলের প্রাণ নিয়েই টানাটানি কত্তে হয়। এসব যা যা বলেছ আমার বেশ মনে আছে।

ল। এখানেও দাইয়ের প্রথম কাজ হচ্চে জল ভাংত্তে না দেয়া। যত ক্ষণ জল থাকবে নাড়ীতে চাপন লেগে ছেলে মারা যাবার তত ক্ষণ কোন শঙ্কাই থাকবে না। আর জল না ভাংলেও জরায়ুর মধ্যে নাড়ী তুলে দেবার কোন চেষ্টাই করবে না। এ রকম চেষ্টা কত্তে গেলে পোরোটা ছিঁড়ে ফেলাও সম্ভব। জল না ভাংত্তে ভাংত্তে জরায়ুর মুখ বেশ খুলে গেলে, পরে নাড়ীতে বেশী চাপ পাবার ভয় থাকে না।

বি। পোয়াতি খালাস করার পক্ষ মত্তরেই ত তবে দেখ্‌চি জল ভাংত্তে না দেয়া দাইয়ের প্রধান কর্ম্ম ?

ল। তা বটেই ত। জল ভেঙে গেলে, বিশেষ সেই জল যদি অসময়ে ভাঙে তা হোলে সব

কাজেই গোল লেগে যায়। কাজ সিদ্ধি করা কঠিন হয়ে পড়ে।

বি। জরায়ুর মুখ ভাল হয়ে না খুল্‌ত্যেই জল ভাংল্যে তাকে অসময়ে জল ভাঙা বল্‌ত্যে হবে ত?

ল। হ্যাঁ, তা না ত কি?

যাক্‌ তার পর বলি, শোনো।

হাত দিয়ে নাড়ী জরায়ুর মধ্যে তুলে দেয়াই সকলের চেয়ে ভাল উপায়।

বি। হাত দিয়ে কি রকম কোরে তুলে দেবে? আর তুলে দিলেই বা থাকব্যে ক্যান? আবার ত নেমে আস্‌ত্যে পারে?

ল। নেমে না আসে এমন ফিকির আছে বল্‌চি, শোনো। যে হাতে ভাল জুত্‌ পাবে সেই হাতের দুটী কি তিনটী আঙুল, ছেলের মাথা কি অন্য কোন অঙ্গ যা আগে বেরিয়েছে, তার পাশ দিয়ে জরায়ুর মুখের মধ্যে দেবে। তার পর আঙুলের আগা দিয়ে নাড়ীর দুই এক ফের যা নেমে এসেছে, বেশ কোরে এক জায় গায় জড় করব্যে। জড় কোরে, যখন দেখ্‌ব্যে যে ব্যথা গিয়েছে, তখনি আঙুল দিয়ে জরায়ুর

মধ্যে ঠেলে দেবে। তার পর আবার ব্যথা আসা পর্য্যন্ত, ছেলের যে অঙ্গ আগে বেরিয়েছে, তার উপর নাড়ী ঐ রকম কোরে আঙুল দিয়ে ধোরে রাখ্‌ত্যে চাও। তার পর আঙুলের আগা পর্য্যন্ত জরায়ু সংকোচ কল্যে, আঙুল বার কোরে নেবে।

বি। এই কল্যিই কি নাড়ী জরায়ুর মধ্যে থেকে যাবে?

ল। হ্যাঁ যদি কাজ সিদ্ধি হয় ত এতেই হোতে পারে। জরায়ুর সংকোচন নীচে থেকে ক্রমে উপর দিকে ওঠে। এই জন্যে সেই সংকোচনের সঙ্গে সঙ্গে নাড়ী উপরে দিকে উঠে যেতে পারে। আর এই রকম কোরে নাড়ী উপরে দিকে উঠে যেতে পারে বলিই, ও রকম কৌশল কোরে আঙুল দিয়ে নাড়ী তুলে দিতে বল্‌চি। বুঝ্‌লে কি না?

বি। হ্যাঁ তা যেন বুঝ্‌লাম। কিন্তু ব্যথা গেলে, কি ফের ব্যথা আস্‌বের সময়, যদি নাড়ী আবার নেমে আসে ত কি কর্‌ব্যে?

ল। আবার ঠিক্ সেই রকম কৌশল কোরে নাড়ী উপরে তুলে দেবে। ক্যান না বারে বারে

চেষ্টা না কল্যে প্রায় এ কাজ সিদ্ধি কোরে উঠ্‌ত্যে পারা যায় না। বিশেষ নাড়ীর দুব্‌ দুবুনি যত ক্ষণ পয্যন্ত সমান থাক্‌ব্যে, তত ক্ষণ বারে বারে এরকম চেষ্টা করায় কোন ক্ষতি নেই। নাড়ী দশ বার ও তুলে দিতে পার, বিশ বারও তুলে দিতে পার। আর বারে বারে তুলে দিতে দিতে এক বার না এক বার রয়ে যাবেই।

বি। আচ্ছা এ রকম কোরে হাত দিয়ে নাড়ী তুলে দিতে হলে, যে দিকে নাড়ী বেরিয়েছে, তার বিপরীত দিকে পোয়াতিরে শোয়ালে ভাল হয় না?

ল। বাঃ চমৎকার দেখ্‌চি যে? এই কথাটী বল্‌ব্যো বলে কেবল মনে করিছি, অম্‌নি তুমি আগে থাকুত্যে বলে ফেল্যে। তোমার বুদ্ধিরে বলি হারি যাই।

তা পোয়াতিরে, যে দিকে নাড়ী বেরিয়েছে ঠিক্‌ তার উল্‌টো দিকে শোয়ালিই ভাল হয়। ডান্‌ দিকে নাড়ী থাকে ত বাঁ দিকে, আর বাঁ দিকে থাকেত ডান দিকে শোয়াবে। তাহোলে, তুলে দেয়ার পর, নাড়ী ফের নেমে আসার বড় ভয় থাকে না। এ ছাড়াআর একটী বেশ যুক্তি আছে।

বি। কি রকম ?

ল। ছেলের যে অঙ্গের সঙ্গে নাড়ী বেরিয়েছ, তার ডান পাশ, বাঁ পাশ, কি পেছন থেকে সুমুখ দিকে ওটা আন্‌ত্যে পাল্যে, জরায়ুর মধ্যে বারে বারে নাড়ী ফিরিয়ে দেয়ার সুবিধে হয়।

বি। এখানে ছেলের অঙ্গের পেছন আর সুমুক কে, নীচে আর উপর বল্যেও ত বলা যায় ?

ল। হ্যাঁ তা বলা যায় বৈ কি ? পেছনই বল আর সুমুখই বল, কিম্বা নীচেই বল আর উপরই বল, আদত টা বুঝ্‌ত্যে পালিই হলো।

বি। আচ্ছা, বারে বারে জরায়ুর মধ্যে নাড়ী ফিরিয়ে দিয়েও যদি কাজ সিদ্ধি কত্যে না পাল্যে ত কি কর্‌ব্যে ?

ল। তা হলে কাজে কাজে ফিকির জুকির কোরে এমন উপায় কত্যে হবে, যাতে নাড়ীতে বেশী চাপন না লাগ্‌ত্যে পারে। যেখানে দেখব্যে যে পোয়াতির পাছার হাড়ের আয়তন বড়, দুটী পাচটী ছেলে হয়েছে, ব্যথা নিয়ম মত আসচ্যে, যাচ্যে, জয়ায়ুর মুখ, প্রসবের দুওর প্রভিতি বেশ খুলেছে, আর শীঘ্যির সন্তান ভূমিষ্ট হওয়াও

সম্ভব, সেখেনেই যত্ন কল্যে এমন উপায় কত্যে পার, যাতে নাড়ীতে বড় একটা চাপ পায় না।

বি। সে উপায়টা কি, পষ্ট কোরে না বল্যেত বুঝ্‌ত্যে পাল্যেম না।

ল। ঠিক্ কি উপায়টী কল্যে নাড়ীতে বড় চাপ লাগ্‌ব্যে না, নিয়ম কোরে তা বোলে ওটা ভার। উপস্থিত মতে ব্যবস্থা কত্যে হবে। তবু একটা দিষ্টান্ত দিয়ে বলি অনেক বুঝ্‌ত্যে পার্‌ব্যে এখন।

বি। আচ্ছা তাই বল, ঐ ত চাই।

ল। এই বোধ কর, ছেলের মাথার সঙ্গে নাড়ী বেরিয়েছে। ব্যথা যেমন আস্‌চ্যে অম্‌নি জরায়ুর মুখ দিয়ে মাথা একটু কোরে বেরুচ্যে। সেই সঙ্গে নাড়ী যে একবারে পিষে বেরবে তা বুঝ্‌ত্যিই পাচ্যে।

বি। হ্যাঁ, তা পাচ্যি বৈ কি?

ল। তবেই নাড়ী একেবারে পিষে বেরুচ্যে দেখেও যদি তার কিছু উপায় না কর ত নাড়ীতে রক্ত চলাচল বন্ধ হয়ে ছেলেটী হাঁপিয়ে মত্যে পারে। সেই জন্যে, যেখানে দেখ্‌ব্যে যে নাড়ীতে বড় চাপন পাচ্যে সেখান থেকে সরিয়ে অন্য

জায়গায় রাখ্‌ব্যে। এই রকম বাঁচিয়ে চল্‌ত্যে চল্‌ত্যেই সন্তান ভূমিষ্ঠ হবে।

এখন বুঝ্‌লে কি না?

বি। হ্যাঁ, আর বল্‌ত্যে হবে না বেশ বুঝিচি। আচ্ছা এই বেলা একটা কথা জিজ্ঞেসা কোরে নেই। হাতের সঙ্গে নাড়ী বেরুলে ত নিয়ম মত ছেলে ঘুরিয়ে দিতে হবে?

ল। তা হবে বৈ কি? ছেলে ঘুরিয়ে দেবে আর নাড়ীতে বেশী চাপন না পায় তার ও উপায় কর্‌ব্যে। এই সময় তোমাকে আর গুটি দুই কথা বোলে রাখি।

বি। কি কথা, বল।

ল। ছেলের মাথার সঙ্গে নাড়ী বেরুলে, জরায়ুর মধ্যে তুলে দিলে প্রায়ই নাড়ী আর বেরিয়ে আসে না। এছাড়া নাড়ী গোটো কোরে ছেলের ঘাড়ের খোলে রেখে দেয়ার সুবিধে ও মন্দ নয়। কিন্তু পা, হাঁটু কিম্বা পাচার সঙ্গে বেরুলে, বারে বারে জরায়ুর মধ্যে তুলে দিলে ও নাড়ী নেমে আসে। আর একটী কথা বল্‌চি এই, যে ব্যথা আরম্ভ হয়েই যদি নাড়ী আগে বেরোয়, তা হলে

ছেলেটাকে বাঁচান বড় কঠিন হয়ে পড়ে। ক্যান বুঝ্‌ত্যিই পাচ্যো।

বি। হ্যাঁ তা পাচ্যি বৈ কি? ব্যথার সুত্তুর থেকে খালাস হওয়া পয্যন্ত বরাবর নাড়ীতে চাপন পেলে কি ছেলে বাঁচে?

ল। এরই আবার ঠিক্ বিপরীত, খালাস হবার এক্‌টু আগে যদি নাড়ী বেরিয়ে পড়ে ত তাতে কোন ভয় নেই। ক্যান না অল্প ক্ষণ মাত্তর চাপন পায় বৈত না। এক্‌টু পরেই ছেলে ভূমিষ্ঠ হয়। কাজেই নাড়ীতে চাপন পেয়ে ও কিছু কোরে উঠ্‌তে পারে না। বুঝ্‌লে কি না?

বি। হ্যাঁ, তা এ বোঝা আর শক্ত কি?

## চতুর্থ সর্গ

### ফুল অগ্রে বাহির হইলে কি করা কর্ত্তব্য।

বিনোদিনী। যা যা বল্যে এ ছাড়া পোয়াতির কি আর কোন গোল মাল ঘট্ত্যে পারে ?

লক্ষ্মী। পারে বৈ কি ?

বি। ও মা, ভয় কচ্যে যে, আবার কি গোলমালের কথা বল্ব্যে ?

ল। তা এতে আর ভয় কি ? আমি গোলমালের কথা বল্চি বোলে ত আর গোলমাল ঘট্ব্যে না। পোয়াতিদের যে যে বিপদ ঘোটে থাকে সেই বিপদ্ থেকে তাদের উদ্ধার করার উপায় তোমাকে শিখিয়ে দিচ্যি বৈত না ? এতে ভয় না পেয়ে আরো খুসী হওয়া উচিত। কেমন নয় ?

বি। হ্যাঁ তার আর ভুল কি ?

ল। এই বার হলেই গোলমালের কথা বলা ফুরুল।

বি। তাই হলিই বাঁচি।
এবার কি গোলমালের কথা বল্‌ব্যে ?

ল। ফুল আগে বেরুলে কি রকম কোরে পোয়াতি খালাস কত্যে হয় এবারে তাই বল্‌ব্যো।

বি। কি সর্ব্বনাশ! ফুল আবার আগে বেরিয়ে থাকে না কি?

ল। বেরোয় বৈ কি?

বি। ভাল, পোয়াতির ফুল আগে বেরণোর ত কোন অর্থ বুঝ্‌তে পাল্যেম না?

ল। ক্যান?

বি। ছেলের মাথা, হাত, পা কি নাড়ী যেন আগে বেরুতে পারে বুঝ্‌লাম। কিন্তু ফুল আগে বেরবে কেমন কোরে? ফুল না একবারে জরায়ুর সব উচুতে লাগান থাকে?

ল। হ্যাঁ, তা থাকেই ত।

বি। তবে ফুল সেখান থেকে না ছিঁড়ে এলে ত আর আগে বেরুতে পারে না?

ল। তুমি যা বল্‌চ্যো তা সত্যি বটে। কিন্তু ফুল আগে বেরিয়েছে বল্যে, ফুল ছিড়ে এসে জরায়ুর মুখ দিয়ে বেরিয়েছে, এখন বুঝোয় না।

বি। তবে কি?

ল। তা বল্‌চি শোনো।

সচরাচর জরায়ুর সব উচুতে, প্রাই ডান দিকে, ফুল লাগান থাকে। এই ফুল, ছেলে হলে পর খানিক বাদে জরায়ুর গা থেকে ছেড়ে আপ্‌নিই বেরিয়ে আসে।

কিন্তু কখন কখন, ফুল, জরায়ুর সব উচুতে না থেকে, জরায়ুর মুখে কিম্বা তার ঠিক্‌ নিকটেই থাকে।

বি। আচ্ছা, ফুল এমন জায়গায় থাক্‌ল্যে কি কোন দোষ আছে?

ল। দোষ আছে বৈ কি? স্বাভাবিক যা না হবে তাতেই দোষ আছে। এই দেখ ছেলের মাথা আগে বেরণ স্বাভাবিক। কিন্তু তা না হয়ে আগে হাত কি পা বেরণ কি ভাল?

বি। না তা আর ভাল কেমন কোরে?

আচ্ছা তবে জরায়ুর মুখে কি তার নিকটে ফুল থাক্‌ল্যে কি দোষ হয়, বল না গা।

ল। প্রথম পাঁচ মাস তার দোষা দোষ কিছুই টের পাওয়া যায় না। ফুল যে ঠিক্‌ জায়গায় নেই তাও মালুম্‌ কত্যে পারা যায় না। পুর পাঁচ

মাসের পর তবে মন্দ চিহ্ন দেখা দিতে আরম্ভ করে।

বি। মন্দ চিহ্ন কি রকম?

ল। মন্দ চিহ্ন আর কি, রক্ত ভাঙা। কোন খানে কিছু নেই, ছ মেসে পোয়াতির যদি হঠাৎ রক্ত ভাংল্যো, তা হলিই জরায়ুর মুখে কিম্বা তার ঠিক্ নিকটেই ফুল আছে সন্ধ কর্ব্যে।

বি। রক্ত কি এক দিনই ভাঙে, না মধ্যে মধ্যে ভাঙে।

ল। পুর ছ মাসে রক্ত ভাংত্যে আরম্ভ হয়। খালাসের সময় যত নিকট হয়ে আসে রক্ত ততই বেশী ভাংত্যে থাকে। পরিশ্রমের পর, কি কোন কাজ কত্যে কত্যে, কি পোয়াতি যখন ঘুমিয়ে আছে, অম্‌নি, কোন খানে কিছু নেই, রক্ত ভাঙে।

বি। আচ্ছা ছ মাসের পর যে রক্ত ভাঙে, তার কি কোন একটা নিয়ম আছে?

ল। না তার নিয়ম টিয়ম কিছুই নেই, দু দিন অন্তর ও ভাংত্যে পারে, পাঁচ দিন অন্তরও ভাংত্যে পারে, সাত দিন অন্তরও পারে, পোনর দিন অন্তর ও পারে, কিম্বা মাসে মাসে ঋতুর

সময়েও (অর্থাৎ গর্ভ হওয়ার পূর্ব্বে পোয়াতির যে সময়ে ঋতু হইত) ভাংত্যে পারে।

বি। রক্ত বেশী বেশী ভাঙে না অল্প কোরে ভেঙে থাকে?

ল। তার ও কিছু ঠিক্ নেই। কখন কখন রক্ত একবারে এত ভাঙে, যে পোয়াতি একবারে মারা পড়ে। কিন্তু সচরাচর অল্প করিই রক্ত ভেঙে থাকে। যত দিন খালাস না হয়, মাঝে মাঝে পোয়াতির এই রকম কোরে রক্ত ভাঙে।

বি। আচ্ছা, এরকম ঘটনা হলে কি পোয়াতি পুর মাসে খালাস হোতে পারে, না তার আগেই হয়ে থাকে?

ল। পুর মাসে খালাস হোতে পারে না, এমন নয়। কিন্তু সচরাচর প্রায় গর্ভ স্রাবই হয়ে থাকে। কিম্বা পুর সাত মাসে কি আট মাসেও খালাস হয়ে থাকে।

কখন কখন প্রথম বার রক্ত ভাঙার পরই ব্যথা এসে উপস্থিত হয়। কখন কখন পাঁচ সাত বার রক্ত ভাঙার পরও ব্যথার কোন স্তুত্তুর টের পাওয়াযায় না।

বি। আচ্ছা, জরায়ুর মুখে কি তার ঠিক্ নিকটেই

ফুল থাক্‌ল্যে ত প্রসবের দুওরে হাত দিলে টের পাওয়া যেতে পারে ?

ল। তা পারেই ত। আর হাত দিয়ে দেখিইত ঠিক্ কত্যে হয়। জরায়ুর মুখে কি তার নিকটে ফুল আছে এমন সন্ধ হলিই, হাত দিয়ে দেখে ঠিক কত্যে চাও। ক্যান না এ রকম ঘটনা হোলে, যত শীঘ্যির ধরা কর্‌ব্যে ততই ভাল। জরায়ুর মুখ খোলা পেলে পরীক্ষা কোরে দেখ্‌বের বেশ সুবিধে হয়।

বি। পরীক্ষা টা কি রকম কর্‌ব্যে ?

ল। ক্যান, হাত দিয়ে দেখ্‌ল্যিই ত টের পাওয়া যাবে। পোয়াতির ফুল পোলে পর তা কি কখন হাতে কোরে দেখেচ ?

বি। হ্যাঁ দেখিচি বৈ কি ? মোহিনীর ছেলে হলে পর সেই যে আমাকে ফুল দেখালে। সেই সময় ফুল নেড়ে চেড়ে বেশ কোরে দেখিচি।

ল। তবে আর কি ? হাত দিলেই বুঝত্যে পার-ব্যে। পোয়াতির ফুলের সঙ্গে ছেলের কোন অঙ্গেরই গোলমাল হওয়া সম্ভব নয়। কেমন কি না ?

বি। হ্যাঁ তার আর ভুল কি? অমন মাংস মাংস, নরম নরম, আর ত কিছুই নেই। ফুল একবার যে হাত দিয়ে দেখেছ তার আর কখন ভুল হবে না। হওয়া উচিত ও নয়।

ল। ঠিক্ বলেছ। কাজের কথাই ঐ।

জরায়ুর মুখ খোলা পেলে হাত দিয়ে দেখে ত ফুল বেশই টের পাবে। আবার রক্ত যদি বেশী ভেঙে থাকে তা হলে জরায়ুর মুখ দিয়ে ফুলের খানিকটে বেরিয়ে এয়েছে তা ও টের পাওয়া যাবে।

বি। আচ্ছা পুর পাঁচ মাসের পর কোন খানে কিছু নেই হঠাৎ যদি পোয়াতির রক্ত ভাঙে, তা হলে জরায়ুর মুখে কি তার নিকটেই ফুল আছে বোলে তবে সন্ধ করা উচিত?

ল। উচিত তা আবার এক বার কোরে?

বি। এ রকম সন্ধ হলে কি কর্‌বে?

ল। হাত দিয়ে দেখে সন্ধ মেটাবে।

বি। জরায়ুর মুখ খোলা পেলে ত হাত দিয়ে দেখ্‌বে?

ল। তা জরায়ুর মুখ না খুল্যে আর রক্ত ভাংব্যে কেমন কোরে? রক্ত ভাঙার পর জরায়ুর মুখ

যত টুকু খোলা পাবে, তাতেই তুমি পরীক্ষা কোরে দেখ্‌ত্যে পার্‌ব্যে। ফুল হাতে ঠেক্‌ল্যে আর ভুল হবার যো নেই, সে কথা আগেই বলিচি, কেমন মনে আছে ত?

বি। হ্যাঁ, তা বেশই মনে আছে।

আচ্ছা, জরায়ুর মুখে কি ঠিক্ তার নিকটে ফুল থাক্‌ল্যে, পুর পাঁচ মাসের পর পোয়াতির রক্ত ভাঙার যে নিয়ম বল্যে, এ নিয়মের কি কখন ব্যতিক্রম ঘট্‌ত্যে পারে?

ল। হ্যাঁ, কখন কখন ঘটে বৈ কি?

বি। কি রকম?

ল। পুর পাঁচ মাসের পর মধ্যে মধ্যে রক্ত ভাঙার যে কথা বল্যেম, কোন কোন পোয়াতির মোটেই তা ভাঙে না।

বি। আচ্ছা, সে ত তবে ভাল?

ল। না সে ভাল নয়।

বি। ক্যান?

ল। মধ্যে মধ্যে রক্ত না ভাংল্যে খালাসের সময় একবারে এত রক্ত ভাংত্যে পারে, যে পোয়াতি তাতে মারা পড়্‌ত্যে পারে।

বি। বল কি? সে ত তবে বড় ভয়ানক?

ল। ভয়ানকই ত।

বি। আচ্ছা, মধ্যে মধ্যে যে রক্ত ভাঙে তার ত চিকিৎসে আছে ?

ল। ও মা চিকিৎসে আছে বৈ কি ?

বি। চিকিৎসেটা কি রকম বল না গা।

ল। তা শোনো বল্‌চি।
"ফুল আগে বেরিয়েছে" বল্যে কি বুঝোয় আগে বল দেখি শুনি।

বি। তা বল্‌ত্যে পারি। একবার শুন্‌ল্যে কি আর ভুলি ?
জরায়ুর মুখে কি ঠিক্ তার নিকটে ফুল লেগে থাক্‌ল্যে "আগে ফুল বেরিয়েছে" বলা যেতে পারে।

ল। ঠিক্ বলেছ।

বি। এখন তবে চিকিৎসের কথা টা বল।

ল। বলি। ছ মাসে কি সাত মাসে পোয়াতির যদি রক্ত ভাঙে, আর সেই রক্ত ভাঙার পর ক্রমাগত একটু একটু কোরে রক্ত ভাংত্যে থাকে, তা হলে প্রসবের দুওরে ন্যাকড়ার বুঁজ্‌লো দিলে সে রক্ত বন্ধ করা যেতে পারে।

বি। ন্যাকড়া কি একবারে জরায়ুর মুখ পর্য্যন্ত দিতে হবে ?

ল। হ্যাঁ, জরায়ুর মুখ থেকে সমুদায় প্রসবের দুওর বেশ কোরে ন্যাকড়া দিয়ে বুঁজিয়ে দেয়া চাই। নৈলে রক্ত বন্ধ হবে ক্যান ?

বি। একখান ন্যাক্ড়ায় বুঁজ্‌লো দেবে, না ফালি ফালি কোরে দেবে ?

ল। ন্যাকড়া ফালি ফালি কোরে দেয়াই ভাল। একখান ন্যাকড়ার চেয়ে ফালি ফালি ন্যাকড়া দিয়েই প্রসবের দুওর ভাল কোরে বুঁজন যায়। ন্যাকড়ার ফালি, এক খানি এক খানি কোরে প্রসবের দুওরের মধ্যে দেবে, যত ক্ষণ না সমুদায় প্রসবের দুওর ন্যাকড়ায় বুঁজে যাবে। ন্যাকড়া কিন্তু বেশী ঠেসে ঠেসে দেয়া হবে না।

বি। আচ্ছা, ন্যাকড়া ত মধ্যে মধ্যে বদ্‌ল্যে দেয়া চাই ?

ল। ও মা তা চাই বৈ কি ? নৈলে এক ন্যাকড়া বরাবর দিয়ে রাখ্‌ল্যে যে দুর্গন্ধ হবে। বুঝ্‌লে কি না।

বি। হ্যাঁ তা বেশ বুঝিচি, আর বল্‌ত্যে হবে না।

ল। প্রসবের দুওরে ন্যাকড়ার বুঁজলো দেয়া ছাড়া

এর আর একটী প্রধান চিকিৎসে আছে। সেটী কখন ভোলা হবে না।

বি। আর চিকিৎসে কি বল না গা।

ল। বলি। পোয়াতিরে বিছেনায় শুইয়ে রাখ্‌ব্যে। উঠে বস্‌ত্যে, দাঁড়াতে কি বেড়াতে, কোন মতেই দেবে না। যে ঘরে পোয়াতি শুয়ে থাক্‌ব্যে সে ঘরটী বেশ টাণ্ডা হওয়া চাই।

বি। পোয়াতির আহার কি রকম দেয়া যাবে?

ল। লঘু আহার দেবে। এমন আহার দেবে যাতে পেট ভার হবে না অথচ শরীরে বল হবে। যেমন দুধ, সাগু, সুজি, য়্যাররুট প্রভৃতি। পুর পাঁচ মাসের পর একবার রক্ত ভাংলিয়্যেই, পোয়াতিকে সাবধান কোরে দেবে, যে যত দিন খালাস না হয়, তত দিন বড় একটা উঠ্ বোস কি চলা ফেরা না করে। এ রকম ঘটনা হলে এই রূপ সাবধান হওয়া ভারি আবিশ্যক।

বি। আচ্ছা একবারে বেশী রক্ত ভেঙে পোয়াতি যদি বড় কাবু হয়ে পড়ে তা হলে কি করা যাবে?

ল। একটু একটু ব্রাণ্ডি হিম জলের সঙ্গে মিশিয়ে খাওয়াবে। বেশী রক্ত ভেঙে কাবু হয়ে পোলে

পোয়াতির পক্ষে ব্রাণ্ডির মত অসুদ আর নেই।

বি। ব্রাণ্ডি খাওয়াবার নিয়মই বা কি রকম, আর পরিমাণই বা কি রকম, তবে বেশ কোরে বোলে দেও।

ল। পোয়াতির অবস্থা বুঝে ব্রাণ্ডির মাত্রার ইতর বিশেষ কর্‌ব্যে। যদি বড় কাবু হয়ে থাকে তা হলে, এক কাঁচ্চা আন্দাজ ব্রাণ্ডি আধ ছটাক খানেক হিম জলের সঙ্গে মিশিয়ে তিন ঘণ্টা অর্থাৎ এক পর অন্তর খাওয়াবে। এই রকম কল্যিই পোয়াতি শীঘ্যির সাম্‌ল্যে উঠ্‌ব্যে।

বি। বটে, তবে ত এ বেশ উপায় দেখ্‌চি?

ল। বেশ উপায় বৈ কি? নৈলে বল্‌চি ক্যান? ব্রাণ্ডি ছাড়া কিছু কিছু আহার ও দেয়া চাই।

বি। আহার কি দেবে?

ল। দুধ আর পাঁটার কত্‌।

বি। পাটার কত্‌ কি রকম কোরে তয়ের কর্‌ব্যে?

ল। এক পোয়া আন্দাজ মাংস হামান দিস্তেয় থেঁতো কোরে দু সের আন্দাজ হিম জলে ঘণ্টা দুই ভিজিয়ে রাখব্যে। তার পর সেই পাওর টা জ্বালে চড়িয়ে দিয়ে, অর্দ্ধেক আন্দাজ জল

মোরে গেলে নামাবে। তার পর ঐ কত্ খানি আলাদা একটা পাত্তরে ঢেলে নিয়ে মাংস গুন বেশ কোরে নিংড়ে সেই কতের সঙ্গে মিশিয়ে নেবে। এই এক সের আন্দজ কত্ একটু একটু কোরে সমস্ত দিন রেতে পোয়াতিরে খেতে দেবে।

বি। তবে পাঁটার কত্ তয়ের করা ত শক্ত নয় ?

ল। তা নয়ই ত।

বি। তাতে নুন ঝাল দেয়া যাবে, না অম্নি শুদুই পোয়াতিরে খেতে দেবে ?

ল। তা একটু নুন দিয়ে দেয়া মন্দ নয়। পুর পাঁচ মাসে, ছ মাসে কি সাত মাসে রক্ত ভাংল্যে যেমন যেমন বল্যেম ঠিক্ ঐ রকম কোরে পুর মাস পয্যন্ত পোয়াতি, ছেলে, দু ই বাঁচিয়ে চল্ব্যে। এই কত্যে পাল্যেই কাজ সিদ্ধি হলো।

বি। কাজ সিদ্ধি কি রকম ?

ল। ফুল আগে বেরুলে পুর পাঁচ মাসে, ছ মাসে কি সাত মাসে রক্ত প্রাই ভেঙে থাকে। এই রক্ত বন্ধ করার কোন উপায় না কল্যে, পোয়াতি মারা পড়্ত্যে পারে। আর পোয়াতি যদি নাও মরে, পেটের ছেলেটী পোড়ে যেতে পারে।

এত অকালে খালাস হলে কিছু ছেলে বাঁচে না।

বি। তা বাঁচ্‌ব্যে কেমন কোরে? অত টুকু ছেলে কি বাঁচে, বিশেষ অত রক্ত ভাঙার পর।

ল। তাতেই বল্‌চি যে পুর পাঁচ মাসে, ছ মাসে কি সাত মাসে রক্ত ভাংল্যে, আগে যেমন যেমন বল্যেম ঠিক্ সেই রকম কোরে রক্ত বন্ধ কর্‌ব্যে। তার পর পোয়াতি যাতে সচ্ছন্দ থাকে তার বিশেষ যত্তন পাবে। এই রকম কোরে পুরমাস পয্যন্ত পোয়াতি ও ছেলে দুই বাঁচিয়ে রাখ্‌ত্যে চাও। এই কাজটী সিদ্ধি কত্যে পাল্যে পুর মাসে কৌশল কোরে পোয়াতি খালাস কল্যেই আপদ গেল। এখন বুঝ্‌লে?

বি। হ্যাঁ বেশ বুঝিচি আর বল্‌ত্যে হবে না। ফুল আগে বেরুলে পুর মাসে কি রকম কৌশল কোরে পোয়াতি খালাস কর্‌ব্যে, এখন তবে বল।

ল। তা বল্‌চি, শোনো।

ফুল আগে বেরুলে, পুর মাসে ছেলে ঘুরিয়ে দিয়ে পোয়াতি খালাস কল্যে, পোয়াতি আর ছেলে, দুয়েরই মঙ্গল হয়।

বি। ছেলে ঘুরিয়ে দেবে ক্যান ? হাত আগে বেরুলেই না ছেলে ঘুরিয়ে দিয়ে থাকে ?

ল। তা দিয়ে থাকে বটে। ফুল আগে বেরুলেও ছেলে ঘুরিয়ে দিয়ে পোয়াতি খালাস কত্তে্য হয়।

বি। ফুল আগে বেরুলেই কি পুর মাসে ছেলে ঘুরিয়ে দিয়ে পোয়াতি খালাস কত্তে্য হয় ?

ল। ফুল আগে বেরুলে পুর মাসে জুত পেলে ছেলে ঘুরিয়ে দিতেই চাও।

বি। জুত পাওয়া কি রকম ?

ল। জরায়ুর মুখ খোলা পেলিই ছেলে ঘুরিয়ে দেওয়ার সুবিধে পাওয়া হলো। বুঝল্যে কি না ?

বি। তা যেন বুঝ্‌লেম। জরায়ুর মধ্যে হাত দেবে কেমন কোরে ?

ল। ক্যান ?

বি। জরায়ুর মুখে যে ফুল।

ল। তা জরায়ুর মুখে ফুল থাক্‌ল্যেও কৌশল কোরে জরায়ুর মধ্যে হাত দেয়া যেতে পারে।

বি। কৌশল টা কি রকম ?

ল। ফুল যদি জরায়ুর মুখ এক বারে বন্ধ কোরে না থাকে, তা হলে এক পাশ দিয়ে আস্তে আস্তে জরায়ুর মধ্যে হাত চালিয়ে দেবে। আর ফুল যদি

সমুদায় মুখ যোড়া কোরে থাকে, তা হলে হাত দিয়ে দেখে যেখানে ফুলটো জরায়ুর গায়ে অল্প লেগে আছে বোধ হবে, কিম্বা যেখানে জরায়ুর গা থেকে ফুল্‌টো একটু আধটু ছেড়েছে, সেই খান দিয়ে আস্তে আস্তে জরায়ুর মধ্যে হাত চালিয়ে দেবে।

বি। আচ্ছা ফুল আগে বেরুলে পুর মাসে ছেলে ঘুরিয়ে দিয়ে পোয়াতি খালাস করার বিশেষ উপগার কি বেশ কোরে বল দেখি শুনি।

ল। তা বল্‌চি শোনো। ফুল আগে বেরুলে পুর পাচ মাসের পর পোয়াতির রক্ত ভাংত্যে আরম্ভ হয় তা জান?

বি। হ্যাঁ, তা ত তুমি এর আগেই বলেছ।

ল। খালাস হওয়ার দিন যত নিকট হয়ে আসে রক্ত ততই বেশী ভাংত্যে আরম্ভ করে। তার পর ব্যথা আরম্ভ হলে রক্ত ভাঙার আর দিগ্‌ বিদিক থাকে না। এক বার কোরে ব্যথা আসে, আর হুড়্‌ হুড়্‌ কোরে রক্ত ভাঙে। এই রকম খানিক ক্ষণ হলিই পোয়াতির দফা নিশ্চিন্দি। ফুল আগে বেরুলে কেবল রক্ত ভাঙাই উপসর্গ বৈ ত নয় শুদু রক্ত ভেঙে ভেঙেই পোয়াতি মারা

পড়ে। এই জন্যে ফুল আগে বেরুলে বেশী রক্ত ভাংত্যে না দিয়ে, পুর মাস পর্য্যন্ত বাঁচিয়ে রেখে, নিরাপদে পোয়াতি খালাস কত্যে পাল্যেই, দাইগিরর চূড়ন্ত করা হলো।

বি। তা সত্যি। দাইয়ের পরিচয় এতে যেমন পাওয়া যায় এমন আর কিছুতেই নয়।

ল। ব্যথা এলিই যেখানে রক্ত ভাঙে সেখানে বিশেষ বিবেচনা কোরে দেখ্ত্যে হবে, কি কল্যে রক্ত ভাঙা বন্ধ থাক্ব্যে অথচ নির্ব্বিঘ্নে পোয়াতি খালাস হবে।

বি। রাম বল নিশ্বেস ফেলে বাঁচ্লেম। এমন উপায়ও তবে আছে? আমি ভেবে একবারে আকাট হইছিলাম। ব্যথা এলিই যেখানে রক্ত ভাংব্যে, সেখানে পোয়াতি বাঁচান ভার। ক্যান না ব্যথা বারে বারে না এলেত আর পোয়াতি খালাস হোতে পার্ব্যে না। আগে জান্ত্যেম ব্যথা শীঘ্যির শীঘ্যির এলিই ভাল। পোয়াতি কষ্ট পায় না শীঘ্যির খালাস হয়। এ যে দেখি বিপরীত। ব্যথা এলে আবার ভয় হবে, কি সর্ব্বনাশ। এ রকম ঘটনা হলে কি উপায়ে নিরাপদে পোয়ালি খালাস কর্বে বল না গা।

ল। ছেলে ঘুরিয়ে দিয়ে পোয়াতি খালাস কর্ ব্যে।

বি। ছেলে ঘুরিয়ে দেয়া ত, ছেলের পা নীচে দিকে নামিয়ে নিয়ে আসা ?

ল। হ্যাঁ ছেলে ঘুরিয়ে দেয়া বল্যেই উই বুঝবে। ক্যান, আগে হাত বেরুলে ছেলে ঘুরিয়ে দেয়ার কথাত বেশ কোরে বোলে দিইচি।

বি। হ্যাঁ তা বোলে দিয়েছ বটে। তবু আর একবার জিজ্ঞেসা কোরে নিলাম।

আচ্ছা, ছেলে ঘুরিয়ে দিলে পোয়াতির রক্ত ভাঙা বন্ধ হবে কেমন কোরে ?

ল। তা বল্ চি শোনো।

প্রথমে হাত দিয়ে ছেলে ঘুরিয়ে দিতে গেলে দাইয়ের হাতে জরায়ুর মুখ এক রকম বন্ধ রাখ্ ব্যে কি না ?

বি। হ্যাঁ তা রাখ্ ব্যিই ত।

ল। তবেই জরায়ুর মুখ খোলা না পেয়ে রক্ত ভাংত্যে পার্ ব্যে না। তার পর ছেলের পা জরায়ুর মুখ দিয়ে নামিয়ে নিয়ে এলে আবার সেই পা ই ঐ মুখ বন্ধ রাখ্ ব্যে। কাজে কাজেই ফুল আগে বেরুলে পুর মাসে ছেলে ঘুরিয়ে দিয়ে পোয়াতি খালাস করাই সব চেয়ে ভাল। বুঝ্ লে কি না ?

বি। হ্যাঁ তা বুঝিচি।

ল। ফুল আগে বেরুলে ছেলে ঘুরিয়ে দেয়া আবার যেমন সুবিধে এমন আর কিছুতেই নয়।

বি। কি রকম?

ল। ব্যথা এলে যে রক্ত ভাঙে, তাতেই জরায়ুর মুখ সহজে বেশ খুলে যায়। আর রক্ত ভাঙে বলিই জরায়ুর সংকোচন কম হয়ে পড়ে। এই জন্যে সহজেই ছেলে ঘুরিয়ে দেয়া যায়। আর এই জন্যেই ছেলে ঘুরিয়ে দিলে পোয়াতির কোন ভয় থাকে না।

বি। ছেলে ঘুরিয়ে দিলে পোয়াতির আবার ভয় কি?

ল। ভয় নয়? ছেলে ঘুরিয়ে দেয়া সহজ জ্ঞান কর নাকি?

সহজে ঘুরিয়ে দিতে পাল্যে যোগে যন্তরে পোয়াতি সে ধাক্কা সাম্‌লাতে পারে। কিন্তু তা না হয়ে, ছেলে ঘুরিয়ে দিতে গিয়ে পোয়াতিরে যদি বেশী কেলেশ দেও, তা হলে পোয়াতি সে ধাক্‌কা সাম্‌লাতে না পেরে মারা পড়ে। এখন বুঝ্‌লে?

বি। হ্যাঁ বেশ বুঝিচি আর বল্‌তে হবে না।

ল। তবে আর কি? ফুল আগে বেরুলে পুর মাসে ছেলে ঘুরিয়ে দিয়ে পোয়াতি খালাস কত্যে

চাও। আর এও জেনে রেখো যে এ অবস্থায় ছেলে ঘুরিয়া দেয়া ভারি সহজ। আর ছেলে ঘুরিয়ে দিলে পোয়াতি কোন কষ্ট পায় না, আর ছেলেরও কোন ভয় থাকে না। এর চেয়ে সুবিধে কি আর আছে ?

বি। হ্যাঁ তার আর ভুল কি ?

আচ্ছা জল না ভাংত্যে ভাংত্যে ছেলে ঘুরিয়ে দেয়াত আরও সহজে হয় ?

ল। তা হয়ই ত ? আর বেশী রক্ত ভেঙে পোয়াতি ভারি কাবু না হোতে হোতে, কম্বা রক্ত ভাঙা কিছুক্ষণের জন্যে বন্ধ হলে, ছেলে ঘুরিয়ে দিলে ভাল হয়।

বি। ফুল আগে বেরুলে ছেলে ঘুরিয়ে দিয়ে পোয়াতি খালাস করার তবে ফল কি কি বল্যে ?

ল। ছেলে ঘুরিয়ে দিতে গিয়ে দাইয়ের হাতে প্রথমে জরায়ুর মুখ বন্ধ কোরে ফেলে। তার পর ছেলের পা জরায়ুর মুখ দিয়ে নামিয়ে আন্‌লেও ঐ মুখ বন্ধ রাখে। কাজে কাজেই প্রথম থেকে ছেলে হওয়া পর্য্যন্ত রক্ত ভাংত্যে পারে না। ক্যান না রক্ত ভাঙার পথ পায় না। এই হলিই সবদিক্ বজায় থাক্‌ল্যো।

বি। তা সত্যি। ক্যান না ফুল আগে বেরুলে, খালা-সের সময় রক্ত ভেঙেই পোয়াতি মারা পোড়ে থাকে। উপায় কোরে তা যদি নিবারণ কত্যে পাল্যে, আর পোয়াতি ছেলে দুই বাঁচালে, তা হলে ত আর কিছুরই ভাবনা থাক্‌ল্যো না।

আচ্ছা ছেলে হলে পর কি হাত দিয়ে ফুল বার্ কোরে ফেল্‌ব্যে, না যতক্ষণ ফুল আপ্‌নি না পড়্‌বে তত ক্ষণ অপেক্ষা কোরে থাক্‌ব্যে।

ল। এখানে ফুল হাত দিয়েই টেনে বার্ কত্যে হবে। নৈলে ফুল আপ্‌নি পড়্‌ব্যের পিত্যেশে থাক্‌ল্যে, রক্ত ভেঙে পোয়াতি মারা পড়্‌ত্যে পারে। আর হাত দিয়ে ফুল টেনে বার করাও শক্ত নয়। ক্যান না ফুল আগে বেরুলে ছেলে হবার আগেই জরায়ুর গা থেকে ফুল প্রাই ছেড়ে গিয়ে থাকে। একটু আধটু যা লেগে থাকে, হাত দি-লেই তা ছেড়ে আসে।

বি। ফুল আগে বেরুলে পূর মাসে যো পেলে ছেলে ঘুরিয়ে দিয়ে পোয়াতি খালাস করার নিয়ম যেন বেশ জেনে রাখ্‌লেম। তাছাড়া আর কোন রকম চিকিৎসে আছে কি?

ল। আছে বৈ কি?

বি। কি রকম ?

ল। ছেলে ঘুরিয়ে দিয়ে পোয়াতি খালাস করার যো না থাক্‌ল্যে অর্থাৎ জরায়ুর মুখ খোলা না পেলে, কিম্বা রক্ত ভেঙে ভেঙে পোয়াতি ভারি কাবু হয়ে পোলে, কি পুর মাসের অনেক আগে ব্যথা হলে, কি ছেলে মোরে গেলে, কিম্বা যখন দেখ্‌ব্যে যে ভারি রক্ত ভাঙচ্যে, কিছুতেই রক্ত ভাঙা নিবারণ করা যাচ্যে না, সকলের আগে হাত দিয়ে ফুল্‌টা টেনে বার কর্‌ব্যে। ফুল বার্‌ কোরে ফেলিল্যেই রক্ত ভাঙা একবারে বন্ধ হয়ে যাবে। রক্ত ভাঙা বন্ধ হলিই পোয়তি বেঁচে গেল। বুঝ্‌লে কি না ?

বি। হ্যাঁ তা বেশ বুঝিচি। ফুলই যেখানে রক্ত ভাঙার মূল, সেখানে ফুল্‌টো বার কোরে ফেলিল্যেই বালাই গেল।

ল। তোমাকে একটা মোট কথা বলি শোনো। যেখানে দেখ্‌ব্যে যে রক্ত ভেঙে ভেঙে পোয়াতি মারা পড়্‌চ্যে, রক্ত ভাঙা বন্ধ না কল্যে পোয়াতিকে বাঁচানর আর উপায় নেই, সে খানে এ দিক ওদিক না দেখে, দেরি না কোরে, ফুল্‌টী বার্‌ কোরে ফেলতে চাও। তা যে মাসেই কেন

এমন ঘটুক না। ফুল বার্ কোরে ফেলার পর ছেলেটী বার কত্তে চাও। ছেলে কিছু জীয়ন্ত বেরবে না তা বুঝ্তিয়েই পাচ্যো।

বি। হঁ্যা, তা পাচ্যি বৈ কি? ফুলেতেই যে ছেলের প্রাণ। তা ফুল আগে বার কোরে ফেল্যে ছেলে বেঁচে থাক্ব্যে কেমন কোরে?

ল। ফুল আগে বেরুলে পোয়াতি বাঁচানার আর একটী উপায় আছে।

বি। কি রকম?

ল। যে খানে দেখ্ব্যে যে রক্ত খুব জেয়াদা ভাংচ্যে না, জরায়ুর মুখ বন্ধ আছে কি অল্পই খুলেছে, সেখানে পোরোটা ফুটো কোরে জল বার কোরে দেবে।

যেখানে দেখ্ব্যে যে ব্যথা আরম্ভ হয়েছে, কিম্বা যেখানে অসময়ে খালাস করা পরামর্শ হবে, সেখানে পোরোটা ফুটো কোরে জল বার্ কোরে দেবে।

যে খানে দেখ্ব্যে যে পোরোর মধ্যে অনেক জল আছে, সেখানে পোরোটা ফুঠো কোরে জল বার্ কোরে দেবে। যেখানে দেখ্ব্যে যে ছেলে ঘুরিয়ে দেয়ার যো নেই, আর ছেলে জীয়ন্ত

আছে বোলে হাত দিয়ে ফুল টেনে বার করা পরামর্শ নয়, সে খানে পোরেটা ফুটো কোরে জল বার করে দেবে।

বি। ফুল আগে বেরুলে পোয়াতি বাঁচানর তবে কতগুল উপায় বল্যে?

ল। বল দেখি কটা বল্যেম?

বি। বল্ত্যে পারি নে ভাব্চ্যো না কি? চাট্যে বৈ ত উপায় বল নি। কেমন নয়?

ল। হ্যাঁ, চাট্যিই ত বলেছি বটে। আচ্ছা সে চাট্যে কি কি বল দেখি শুনি।

বি। একটা উপায় হচ্যে, প্রসবের দুওরে ন্যাক্ড়ার বুঁজ্লো দিয়ে রক্ত ভাঙা বন্ধ করা। আর একটা উপায় হচ্যে, ছেলে ঘুরিয়ে দিয়ে পোয়াতি খালাস করা। আর একটা উপায় হচ্যে ছেলে হওয়ার আগে ফুল টেনে বার করা। আর একটা উপায় হচ্যে পোরেটা ফুটো কোরে দিয়ে জল বার কোরে দেয়া। কেমন এই নয়?

ল। বাঃ আচ্ছা মনে কোরে রেখেছ যা হোক্। মন না থাক্ল্যে কি কিছু শেখা যায়?

বি। কখন্ কোন্ উপায় কত্যে হবে তা ও বল্ত্যে পারি।

ল। তাই বল্‌ত্যে পারাই ত কেজো।

ভাল তোমাকে জিজ্ঞেসা করি বল দেখি।

বি। তা জিজ্ঞেসা কর না?

ল। প্রসবের দুওরে ন্যাক্‌ড়ার বুঁজ্‌লো দিয়ে রক্ত ভাঙা বন্ধ কর্‌ব্যে কখন?

বি। ছ মাসে কি সাত মাসে পোয়াতির যদি রক্ত ভাঙে, আর সেই রক্ত ভাঙার পর ক্রমাগত একটু একটু কোরে রক্ত ভাংত্যে থাকে, তা হোলে প্রসবের দুওরে ন্যাক্‌ড়ার বুঁজ্‌লো দিয়ে রক্ত বন্ধ কর্‌ব্যে। কেমন নয়?

ল। হ্যাঁ ঠিক্‌ বলেছ।

ফুল আগে বেরুলে ছেলে ঘুরিয়ে দিয়ে পোয়াতি খালাস কর্‌ব্যে কখন?

বি। পুর মাসে রক্ত ভাংত্যে আরম্ভ কল্যে, তা চাপাচুপি দিয়ে রাখ্‌বের দরকার নেই, আর উচিতও নয়। ক্যান না, সে সময় কৌশল কোরে পোয়াতি খালাস কল্যে ছেলে, পোয়াতি দুইই রক্ষে পায়। আর এ অবস্থায় ছেলে ঘুরিয়ে দিয়ে পোয়াতি খালাস করাই বেশ পরামশ। বরং ছেলে ঘুরিয়ে দিয়ে পোয়াতি খালাস কত্যে গৌণ কল্যে, কি ঐ রকম কোরে খালাস

না কল্যে পোয়াতি, ছেলে দুইই মারা যেতে পারে।

তবেই তোমার কথার উত্তর হচ্যে এই, যে পুর মাসে জরায়ুর মুখ খোলা পেলে, বেশী রক্ত ভেঙে পোয়াতি বড় কাবু হয়ে না পোলে, আর একটু একটু কোরে রক্ত ভাংত্যে থাক্‌ল্যে, ছেলে ঘুরিয়ে দিয়ে পোয়াতি খালাস কর্‌ব্যে।

ল। ফুল আগে বেরুলে পুর মাসে ছেলে ঘুরিয়ে দিয়ে পোয়াতি খালাস করা সহজ না কঠিন?

বি। কঠিন ক্যান হবে? তুমিই না বলেছ, যে রক্ত ভাঙার দরুণ জরায়ুর মুখ সহজে খুলে যায়, আর জরায়ুর সংকোচন বড় একটা থাকে না। সেই জন্যে এ অবস্থায় ছেলে ঘুরিয়ে দেয়া সহজ বৈ কঠিন নয়। কেমন এ কথা তুমি বল নি?

ল। হ্যাঁ তা বলিচিই ত। তোমার সব মনে আছে কি না ফিকির কোরে জিজ্ঞেসা কোরে নিলাম।

ভাল ছেলে হওয়ার আগে ফুল টেনে বার কর্‌ব্যে কখন?

বি। যেখানে দেখ্‌ব্যে, যে রক্ত ভেঙে ভেঙে পোয়াতি ভারি কাবু হয়ে পড়েছে; আর রক্ত ভাংলিই মারা যাওয়া সম্ভব, সে খানে এদিক্ ওদিক্

না দেখে সকলের আগে হাত দিয়ে ফুল্‌টো বার কোরে ফেল্‌ব্যে। ফুল বেরিয়ে এলিই বালাই গেল। ক্যান না ফুলই রক্ত ভাণ্ডার মূল। কেমন এই ত?

ল। হ্যাঁ এই বৈ আর কি? তোমার কাছে কি কিছু ভুল হবার যো আছে?

বি। পোয়াতি খালাস হলে পর আঁতুড় ঘরে যেমন যেমন কত্ত্যে হয় এখানেও ত ঠিক্‌ সেই রকম কত্ত্যে হবে?

ল। তা না ত কি? পোয়াতিকে খুব সাবধানে রাখা চাই। দশ পোনর দিন বিছেনায় থেকে মোটেই উঠ্‌ত্যে দেবে না। খালাস হলে পর পোয়াতি আর ছেলেকে কি রকম কোরে রাখ্‌ত্যে হয়, মোহিনীর খোকা হবার সময় তা সব বেশ কোরে বোলে দিইচি। কেমন মনে আছে ত?

বি। হ্যাঁ তা বেশ মনে আছে। আর বল্‌ত্যে হবে না। এক কথা কি আর বারে বারে বল্‌ত্যে হবে?

# ধাত্রী-শিক্ষা

## পঞ্চম সর্গ।

### প্রসবের পর রক্ত ভাঙা নিবারণ।

বিনোদিনী। আচ্ছা খালাসের পর কি রক্ত ভাঙা ভাল ?

লক্ষ্মী। রক্ত ভাঙা আবার ভাল কেমন ? ওতে কেবল কাহিল করে বৈত না। আমাদের এই দাইরে ভাল কোরে খালাস কত্যে জানে না বলিই না পোয়াতিদের এত রক্ত ভেঙে থাকে। নৈলে রক্ত ভাংব্যের ত কথা নয়। তবে খালাস হলে পর একটু আধটু রক্ত যে, এ ভেঙে থাকে। তাতে কিছুই যায় আসে না। আর তার জন্যে কিছু কর্‌বেরও দরকার নেই। কিন্তু প্রসবের পর সকলেরই রক্ত ভাঙার ভয় আছে। এতে যদি আবার ঠিক্ নিয়ম মত পোয়াতিকে না রাখা হয় তা হলে রক্ত নিশ্চয়ই ভাঙে।

বি। তবে রক্ত যাতে না ভাঙে তার একটা উপায় বলে দেও।

ল। তা বল্‌চি শোনো।

এর আগেই * তোমাকে বলেছি যে ছেলের মাথা বেরিয়ে কাঁধ বেরুলিই, পোয়াতির পেট টা হাত দিয়ে ধর্‌ব্যে। তার পর ফুল পোলে পেটে কাপড় জড়ান না হলে আর সেখান থেকে হাত নেবে না। কেমন এ মনে আছে ত?

বি। ও মা তা মনে আছে বৈ কি? ও কি ভুল্‌ত্যে পারি? ভুল্‌ব্যই যদি, তবে এত চেষ্টা পেয়ে সেখার দরকার কি?

ল। ছেলে হলে পর পোয়াতির পেটে হাত দিয়ে যদি জরায়ুর সংকোচন (অর্থাৎ জড় সড় হয়ে ছোট ও শক্ত হয়ে যাওয়া) ভাল টের না পাও, তা হলে দশ রতি আন্দাজ অর্গট অব রাইয়ের গুঁড়, ছটাক খানেক হিম জলে গুলে পোয়াতিকে খাইয়ে দেবে। হাত দিয়ে পেট যেমন ধরা আছে তেম্‌নিই থাক্‌ব্যে।

বি। এতে উপ্‌গার হবে কি?

ল। জরায়ু শীঘ্যিরই সংকোচ কর্‌ব্যে। সংকোচ

* প্রথম ভাগে।

কল্যিই রক্ত ভাঙার ভয় গেল, আর ফুল ও শীঘ্যির এসে পড়্‌ব্যে।

বি। এ অস্নুদের এমন গুণ? খাইয়ে দিলে ফুল ও পড়ে? তবে ছেলে হলে পর যে পোয়াতির শীঘ্যির ফুল না পড়ে, তার পক্ষেও ত এ উত্তম অস্নুদ?

ল। তা উত্তম অস্নুদ্‌ই ত। আর এ রকম ঘটনা হলে ও খাইয়ে দিয়েও ত থাকে। ছেলে ভূমিষ্ঠ হওয়ার পর, দণ্ড খানেক বাদে যদি দেখ্‌ল্যে যে ফুল পোলো না, আর ব্যথাও নেই, তা হলে দেরি না কোরে এই অস্নুদ অবিশ্যি অবিশ্যি কোরে খাওয়াতে চাও। খাওয়ালিই খানিক পরে ব্যথা আস্‌ব্যে আর সেই সঙ্গে সঙ্গে ফুল ও এসে পড়্‌ব্যে।

বি। অস্নুদের মাত্রা আর খাওয়াবার নিয়ম এখানে ও ত সেই এক রকম?

ল। হ্যাঁ, এক রকম বৈ কি?

বি। আস্নুদ একবার খাওয়ালিই কাজ সিদ্ধি হবে, না বারে বারে খাওয়াতে হবে?

ল। না বারে বারে খাওয়াতে হবে ক্যান? একবার খাওয়ালে কায্য সিদ্ধ প্রায়ই হয়ে থাকে। এক

বার খাওয়ানর দণ্ডদুই পরে যদি দেখ, যে কোন উপ্‌গার দর্শালো না, তা হলে আর এক বার ঐ অস্বুদ দেবে। তা হলিই হবে।

বি। তার পর বল, ছেলে হওয়ার পর্‌ই যদি ফুল আপ্‌নিই পড়ে, আর জরায়ু বেশ সংকোচ করে, তা হলে ও কি ও ঔষধ খাওয়াতে হবে?

ল। না তা হলে আর অস্বুদ দেবে ক্যান? অস্বুদ খাওয়ান ত আর একটা সাধ নয়। তবে ভয় ক্রমে প্রসবের তৃতীয় অবস্থায় অর্গট অব রাই খাইয়ে দিয়ে থাকে। কিন্তু তাই বোলে অস্বুদ খাওয়াবার দরকার না দেখ্‌লে ও অস্বুদ খাওয়াবে না।

বি। তুমি যা বল্‌চ্যো তা সত্যি। কিন্তু আমার বোধ হয় ফুল পলে পরেই পোয়াতিরে ও অস্বুদট খাইয়ে দেয়া ভাল। ক্যান না ফুল পড়ার পরে প্রায়ই বেশী রক্ত ভেঙে থাকে।

ল। তা ক্ষতি কি? আগে থাক্‌ত্যে সাবধান হওয়া ভালই ত। লোকে বলে "সাব্‌ধানের বিনাশ নাই"।

বি। ফুল পলে অস্তুদ টা খাইয়ে দেবে। তার পর পেট কাপড় দিয়ে বাঁধব্যে। কেমন ত এই নিয়ম ভাল না?

ল। হ্যাঁ তা বেশ ত।

খালাস হওয়ার পর যে পোয়াতির একবার রক্ত ভেঙেচে, তাকে পুনরায় খালাস কর্‌ব্যের সময়, তার রক্ত ভাঙা স্বভাবের কথা কখন ভুলে যেও না। ছেলে হবা মাত্তর অম্‌নি ঐ অস্তুদ পোয়াতিরে খাইয়ে দেবে।

বি। আচ্ছা ছেলে হবা মাত্তরেই পোয়াতির যদি বেশী রক্ত ভাঙে, আর সেই রক্ত ক্রমাগত ভাংত্যে থাকে, তা হলে কি করা যাবে?

ল। দেরি না কোরে অর্গট্‌ অব রাইয়ের গুঁড় এক বারে পোনর রত্তি, ছটাক খানেক হিম জলে গুলে খাইয়ে দেবে। পেটটী হাত দিয়ে বেশ কোরে চেপে ধর্‌ব্যে, পেটের উপর আর প্রসবের দুওরের চারি দিকে, উচু থেকে গাড়ু কোরে খুব হিম জল ঢেলে দেবে।

বি। ঐ কর্ল্যেই রক্ত ভাঙা বন্ধ হবে?

ল। হ্যাঁ তা হবে বৈ কি? প্রসবের পর বেশী রক্ত ভাংল্যে ঠিক্‌ ঐ রকম কর্‌ব্যে।

বি। ভাল, অর্গট্ অব্ রাইয়ের যে এত গুণ বল্‌চ্যো; অর্গট্ অব্ রাই জিনিষটে কি?

ল। অর্গট্ অব্ রাই এক রকম শস্য বিশেষ। এই শস্যের কোন বিশেষ রোগের জন্যে কিম্বা পোকায় খেলে এর এই আশ্চর্য্য গুণ জন্মায়।

বি। ও কোথায় জন্মায়?

ল। ইংরেজদের দেশে।

বি। অর্গট অব্ রাইয়ের আকার প্রকার কেমন?

ল। দেখ্‌ত্যে প্রায় আমাদের যবের মত। একটু বঁ্যাকা আর কটাসে। এর গাছ আর আমাদের ধানের গাছ এক জাত আর কি? ঘাস, ধান, আক বাঁশ আর অর্গট্ অব্ রাই, এদের গাছ সব একজাত, অর্থাৎ এদের আকার প্রকার সব এক। অর্গট্ অব্ রাই দ্রব্যটী অতি সামান্য কিন্তু এর গুণ অসাধারণ।

বি। হ্যাঁ যে রকম যে রকম বল্যে, তাতে এর গুণ আশ্চর্য্যই বটে।

ল। প্রসবের পর উঠে বসা, রক্ত ভাঙার এক প্রধান কারণ, এটী যেন বেশ মনে থাকে।

# ধাত্রী-শিক্ষা।

## ষষ্ঠ সর্গ।

যমজ সন্তান কি রূপে প্রসব করাইতে হয়।

বিনোদিনী। হ্যাঁ গা যে পোয়াতির যমক ছেলে হয়, তারে কি রকম কোরে খালাস কর‍্ব্যে?

লক্ষ্মী। ক্যান তা আর শক্তটা কি? আগে ঠিক্ কর পোয়াতির যমক ছেলে হবে কি না। তার পর না তার ব্যবস্থা চাই।

বি। হ্যাঁ তা না ত কি? ভাল, পোয়াতির যমক ছেলে হবে কি না, তা জান্ব্যের উপায় কি?

ল। পোয়াতি খালাস হবা মাত্তরই তার পেটে হাত দিয়ে দেখব্যে। পেটে হাত দিয়ে দেখে যদি পেট খালি বোধ না হয়, আর প্রায় তত বড়ই থাকে, তা হলে পেটে আর একটী ছেলে আছে, এমন সন্ধ কর‍্ব্যে। এ ছাড়া পেটে বেশ কোরে হাত বুলিয়ে দেখ্ল্যে ছেলের অবয়বও টের পাওয়া যায়।

বি। পেটে আর একটী ছেলে আছে এমন সন্ধ হলে কি করব্যে ?

ল। দণ্ড খানেক চুপ্ কোরে পোয়াতির কাছে বোসে থাক্‌ব্যে।

বি। দণ্ড খানেক চুপ্ কোরে বোসে থাক্‌ব্যে ক্যান ?

ল। দেখ্‌ব্যে যে দণ্ড খানেকের মধ্যে দ্বিতীয় ছেলেটী আপ্‌নিই ভূমিষ্ঠ হয় কি না ?

বি। প্রথম ছেলেটী ভূমিষ্ঠ হওয়ার পর দণ্ড খানেক বাদে দ্বিতীয় ছেলেটী হয় না কি ?

ল। হ্যাঁ প্রায়ই বটে। প্রথম ছেলেটী হলে পর, দণ্ড খানেক পরেই ব্যথা আসে। সেই ব্যথাতেই দ্বিতীয় ছেলেটী হয়।

বি। আচ্ছা, দণ্ড খানেক পরে দ্বিতীয় ছেলেটী হওয়ার যদি কোন আকার না দেখ, তা হলে কি কর্‌ব্যে ?

ল। আর দেরি না কোরে তখনই খালাস করার চেষ্টা দেখ্‌ব্যে। ক্যান না বেশী দেরি কল্যে রক্ত ভাংব্যে আর পেটের ছেলেটী মারা যাবে। এ ছাড়া অধিক বিলম্ব হলে প্রথম ছেলেটী হওয়ার দরুণ জরায়ুর মুখ, প্রসবের দুওর প্রভিতি

যে সব প্রশস্ত হয়, তা আর তেমন থাকে না। ক্রমে আঁটো হয়ে আসে। কাজে কাজেই দ্বিতীয় ছেলেটী হতে পোয়াতি কষ্ট পায়। বিশেষ তাতে আবার যদি ছেলের মাথা আগে না বেরিয়ে অন্য কোন অঙ্গ আগে বেরোয়।

বি। দ্বিতীয় সন্তানটী কি রকম কোরে প্রসব করাবে তবে ভাল কোরে বল দেখি শুনি।

ল। প্রথম সন্তানটী ভূমিষ্ঠ হবা মাত্তরি পোয়াতির পেট কাপড় দিয়ে জড়িয়ে দেবে। তার পর দণ্ড খানেক বাদে যদি দেখ যে জল ভাংল্যো না, তা হলে পোরোটা নখ দিয়ে ছিঁড়ে দেবে। এই কল্যিই ব্যথা আস্ব্যে। ব্যথা এলিই ছেলে হবে।

বি। এ করেও যদি ছেলে না হলো ত কি কর্বে?

ল। দণ্ড চেরেক অপেক্ষা কোরে দেখ্ব্যে। এর মধ্যে ছেলে হলো ত ভালই, নৈলে জরায়ুর মধ্যে হাত দিয়ে ছেলের পা ধোরে নামিয়ে নিয়ে আস্ব্যে।

বি। ছেলে ঘুরিয়ে দিতে হলে যেমন কোরে পা ধোরে নামিয়ে নিয়ে আস্ত্যে হয় বলেছ, এ ও ঠিক্ সেই রকম কত্যে হবে?

ল। হ্যা ঠিক্ সেই রকম। তার কিছু বিভিন্ন নেই। এ ছাড়া দ্বিতীয় ছেলেটার পা ধোরে নামিয়ে নিয়ে আসা কিছু কঠিন নয়।

বি। ক্যান?

ল। দ্বিতীয় ছেলেটার পা প্রায়ই আগে বেরিয়ে থাকে। এই জন্যে ছেলে ঘুরিয়ে দিয়ে আর খালাস কত্তে হয় না। ছেলে ঘুরিয়ে দেয়াই না কঠিন?

বি। হ্যাঁ তার আর ভুল কি।

আচ্ছা, দ্বিতীয় ছেলেটার পা আগে বেরুলে, পোয়াতি খালাস হতে কোন কষ্ট টষ্ট পায় না ত?

ল। না তা কোন কষ্টই পায় না। পা কিম্বা পাছা আগে বেরুলে বরং খুব সহজেই খালাস হয়ে থাকে। আর ঈশ্বরের কেমন ইচ্ছে, যে এই জন্যে দ্বিতীয় ছেলেটার পা প্রায়ই আগে বেরিয়ে থাকে।

বি। পা আগে বেরুলে পোয়াতি যেমন কোরে খালাস কত্তে হয় বলেছ, এখানেও ত ঠিক্ সেই রকম কোরে খালাস কত্তে হবে?

ল। হ্যাঁ তা না ত কি?

বি। খালাস কত্যে দেরি হলে দ্বিতীয় ছেলেটী মারা যাওয়ার সম্ভাবনা আছে না কি?

ল। ও তা আছে বৈ কি? দুই তিন ঘন্টার অধিক বিলম্ব হলেই প্রায়ই মারা গিয়ে থাকে। এই জন্যে এই সময়ের মধ্যেই যে কোন উপায়ে হোক্, দ্বিতীয় ছেলেটীকে খালাস করাণ চাই। নৈলে বড় প্যাঁচ।

দ্বিতীয় ছেলেটী প্রসব করাতে কিছু দেরি করা উচিত কি না, তার একটা নিয়ম বলে দিই শোনো।

বি। বেশ কথা বলেছ। ঐ রকম একটা নিয়ম টিয়ম জানা থাক্‌ল্যেই ভাল হয়।

ল। প্রথম ছেলেটী যদি সহজে ভূমিষ্ঠ হয়, পোয়াতি কোন কষ্ট না পায়, তা হলে দ্বিতীয় ছেলেটী ও সহজে হবে। এই একটা মোটা মুটি নিয়ম জেনে রেখো। এ অবস্থায় দণ্ড চেরেক অ-পেক্ষা কোরে দেখ্‌ব্যে।

কিন্তু প্রথম ছেলেটী যদি সহজে ভূমিষ্ঠ না হয়, তা হলে দ্বিতীয় ছেলেটীও সহজে হবে না। কাজে কাজেই এমন অবাস্থয় দেরি করায় কোন ফল নেই, কেবল বিপদ বাড়ান মাত্তর। দ্বিতীয়

ছেলেটীর মাথা আর পা ছাড়া অন্য কোন অঙ্গ আগে বেরুলেও দেরি করা পরামর্শ নয়। আর প্রথম ছেলেটী হলে পোয়াতির রক্ত ভাংল্যে কি কম্প হলে দ্বিতীয় সন্তানটী প্রসব করাতে দেরি কর‍্ব্যে না।

বি। যাক্ তার পর আর কি বল্ব্যে বল।

ল। যমক বলে দ্বিতীয় ছেলেটীকে প্রসব করাবার জন্যে কোন বিশেষ নিয়ম কত্যে হবে না। একটী ছেলে হলে পোয়াতিকে যেমন কোরে খালাস কত্যে হয়, দ্বিতীয় ছেলেটীকেও ঠিক সেই রকম কোরে খালাস কত্যে হবে। তার কিছু ইতর বিশেষ করা হবে না। তা তার আগে মাথাই বেরুক, পাই বেরুক আর হাতই বেরুক। মাথা পা, হাত, কি নাড়ী আগে বেরুলে, পোয়াতি কি রকম কোরে খালাস কত্যে হয় এর আগেই বলিচি কেমন মনে আছে ত?

বি। ও মা তা মনে আচে বৈ কি?

ল। তবে আর কি? ঠিক্ সেই নিয়ম মত কাজ করব্যে।

বি। আর বল্ত্যে হবে না। বেশ বুঝিচি।

ভাল দ্বিতীয় ছেলেটী না খুব শীঘ্যির হয়ে থাকে।

ল। হ্যাঁ তা হয়ই ত। আগে একটী ছেলে হয় কি না। তার দরুণ জরায়ুর মুখ, প্রসবের দুওর প্রভিতি সব বেশ খুলে যায়। কাজে কাজেই দ্বিতীয় সন্তানটী অতি শীঘিরিই ভূমিষ্ঠ হয়। পোয়াতিকে কোন কষ্ট পেতে হয় না।

বি। আচ্ছা প্রথম ছেলেটী ভূমিষ্ঠ হলে পরেই যদি দ্বিতীয়টী হয়, তা হলে ত পোয়াতির খুব সুবিধে বল্‌ত্যে হবে?

ল। না গো সে সুবিধে নয়। সে রকম হওয়া বড় ভয়ানক।

বি। ক্যান গা ক্যান?

ল। বিশ্রাম না পেয়ে উপ্‌রো উপ্‌রি সন্তান প্রসব কল্যে কি পোয়াতি জীবন্ত থাকে ভাব? এক বারে মরার মত হয়ে পড়ে। উপ্‌রো-উপ্‌রি অমন ধাক্‌কা কি সাম্‌ল্যে উঠ্‌ত্যে পারে? এই জন্যে প্রথম ছেলেটী ভূমিষ্ঠ হওয়ার পর খানিক বাদে দ্বিতীয়টী হলেই ভাল হয়।

বি। বিলক্ষণ! তবে ত আমি ঠিক্‌ উল্‌টো বুঝি-ছিলাম দেখ্‌চি।

ভাল যদিই দুটী ছেলে খুব শীঘ্যির শীঘ্যির উপ্‌রো উপ্‌রি হয় তা হলে কি কর্‌ব্যে ?

ল। পোয়াতিকে বাঁচাবার চেষ্টা দেখ্‌ব্যে। একটু একটু ব্রাণ্ডি হিম জলের সঙ্গে খাওয়াবে। আর খানিকক্ষণ পয্যন্ত পোয়াতিরে কিছু শিওর দিয়ে শুতে দেবে না।

বি। ব্রাণ্ডি কতটুক্‌ কোরে খাওয়াবে আর কত ক্ষণ অন্তরই বা খাওয়াবে ?

ল। কাঁচ্চা খানেক ব্রাণ্ডি আর ছটাক খানেক হিম জল একত্তর কোরে দু ঘণ্টা অর্থাৎ পাঁচ দণ্ড অন্তর খাওয়াবে। তা পোয়াতির অবস্থা দেখে অসুদ খাওয়াবে। বেশী কাবু দেখ্‌ল্যে আরো ঘন ঘন খাওয়াবে। এ ছাড়া একটু একটু হিম দুদও মাঝে মাঝে খেতে দেবে।

বি। আচ্ছা প্রথম ছেলের ফুল বেরণোর কি হবে ?

ল। ক্যান আপনিই বেরবে। তার জন্যে ব্যস্ত হতে হবে ক্যান ?

বি। ভাল, ফুল যদি আপনি না বেরোয় তা হলে কি কর্‌ব্যে ?

ল। আপ্‌নি না বেরোয় ত তাড়া তাড়ি না কোরে

দ্বিতীয় ছেলেটী ভূমিষ্ঠ হওয়া পর্য্যন্ত অপেক্ষা কর্‌ব্যে।

বি। ক্যান, এত ক্ষণ গৌণ করার কারণ কি?

ল। গৌণ না কোরে হাত দিয়ে ফুল বার্‌ কল্যে ভয়ানক রক্ত ভাৎত্যে পারে। আর এ রক্ত ভাঙা নিবারণ করাও বড় দুষ্কর।

বি। রক্ত ভাঙা নিরারণ করা দুষ্কর ক্যান?

ল। জরায়ুর মধ্যে আর একটী ছেলে থাক্‌ত্যে জরায়ু সংকোচ কর্‌ব্যে কেমন কোরে? জরায়ু সংকোচ না কল্যে ত আর রক্ত ভাঙা নিবারণ হবে না?

বি। তা সত্যি। তবে তাড়া তাড়ি ফুল বার্‌ কর্‌-ব্যের কোন দরকার নেই।

ল। দ্বিতীয় ছেলেটী ভূমিষ্ঠ হলে পরেই, পোয়াতির পেটে যে কাপড় জড়িয়ে বাঁধা আছে, সেটা কোসে বেঁধে দেবে। আর পেটের উপর বেশ কোরে জুরে জুরে হাত বুলিয়ে দেবে। তার পর জরায়ুকে সংকোচ কর্‌ব্যের মত দেখ্‌ল্যে একটা নাড়ী ধোরে আস্তে আস্তে টান দেবে। সে নাড়ীতে টান দিলে জরায়ুর থেকে ফুল ছেড়ে আসবের যদি কোন গতিক না দেখ,

তা হলে দ্বিতীয় নাড়ীটে ধোরে সেই রকম কোরে আস্তে আস্তে টান্‌ব্যে। সেটা ধোরে টান দিয়েও যদি কোন ফল না দেখ, তা হলে এক বারে দুটো ধরিই টান দেবে। এই রকম কত্যে কত্যিই ফুল এসে পড়্‌ব্যে।

যে পোয়াতির যমক ছেলে হয় তার ফুল খুব সাবধান হয়ে বার্ করা চাই।

বি। ক্যান গা ক্যান?

ল। পোয়াতির দুটী তিনটী ছেলে উপ্‌রো উপ্‌রি হলে জরায়ুর সংকোচন শক্তি কমে যায়। শীঘ্যির সংকোচ করে না। এই জন্যে ছেলে হওয়ার পর অনেক ক্ষণ বাদে তবে ফুল্‌বার কর্‌ব্যের চেষ্টা কর্‌ব্যে। আর জোর করে কখন ফুল টেনে বার কর্‌ব্যে না। ক্যান না দুটো ফুল একবারে জরায়ুর গা থেকে ছেড়ে এলে ভয়ানক রক্ত ভাংত্যে পারে। চাই কি তাতেই পোয়াতি মারা যেতে পারে। এ ছাড়া ফুল পোড়্‌বা মাত্তরই জরায়ু যাতে বেশ সংকোচ করে তার বিশেষ চেষ্টা দেখ্‌ব্যে। সকলেরই এটী মনে কোরে রাখা উচিত।

বি। আচ্ছা জরায়ুর সংকোচন এ অবস্থায় যেখানে

এত আবশ্যক, সেখানে দ্বিতীয় ছেলেটী ভূমিষ্ঠ হলে পরেই ত পোয়াতিকে অর্গট্ অব্ রাই খাইয়ে দেয়া ভাল ?

ল। তা ভালই ত। আর তা দিয়েও ত থাকে। অর্গট্ অব রাইয়ের গুঁড় একবারে পোনর রত্তি, ছটাক খানেক হিম জলে গুলে খাইয়ে দেবে। এতে দুই বিশেষ উপগার হবে। শীঘ্যির ফুল পড়্‌ব্যে আর জরায়ু সংকোচ করার দরুণ রক্ত ভাংব্যে না।

বি। তা এই ত আমরা চাই।

ল। তোমাকে একটা স্থূল কথা বলা থাক্‌ল্যো। পোয়াতির একটীর অধিক সন্তান উপ্‌রো উপ্‌রি ভূমিষ্ঠ হলে শেষেরটী হবা মাত্তরই পোয়াতিকে অর্গট্ অব রাই খাইয়ে দেবে। তার অন্যথা কখন কর্‌ব্যে না। এ ছাড়া তোমাকে এর আগেই বলিচি যে, যে পোয়াতির রক্ত ভাঙার আশঙ্কা আছে, কিম্বা এর পূর্ব্বে কোন বার খালাস হবার সময় রক্ত ভেঙেচে, সন্তান ভূমিষ্ঠ হবা মাত্তর সে পোয়াতিকে অর্গট্ অব রাই ঐ পরিমাণে খাইয়ে দেবে। কেমন এ মনে আছে ত ?

বি। মনে আছে না ত আর কি? এগুল ভুলে গেলে আর ছাই, মনে রাখ্‌ব্যো কি?

ল। আর শোনো, যমক প্রসব করাতে গিয়ে যদিই কখন হাত দিয়ে ফুল বার্‌ কর্‌ব্যের দরকার হয়; তা হলে এক বারে দুটো ফুলই জরায়ুর গা থেকে ছেড়ে না এলে আর জরায়ুর মধ্যে থেকে হাত বার্‌ কোরে নেবে না। আর জরায়ু সংকোচ কচ্যে এমন না দেখ্‌ল্যে আর হাত বার কোরে নেবে না। জরায়ু সংকোচ কোরে হাত চেপে ধর্‌ব্যে টের পেলে হাত বার কোরে নেবে। এটী যেন সকলেরই বেশ মনে থাকে। রক্ত ভাঙা নিবারণের এই একটী প্রধান উপায়।

বি। যাক্‌ তার পর আর কি বল্‌ব্যে বল।

ল। যমক ছেলে প্রসব কল্যে পোয়াতি ভারি কাবু হয়ে পড়ে। এই জন্যে তার বিশেষ সেবা শুশ্রূষা আবিশ্যক। একটু একটু ব্রাণ্ডি হিম জলের সঙ্গে মাঝে মাঝে পোয়াতিকে খাওয়া-তেই চাও। আর প্রসবের পর চারি পাচ দণ্ড বাদে পোয়াতির একটু ঘুম হওয়া আবিশ্যক। আঁতুড় ঘরের গোলমাল মিটে গেলে যদি সহজে

ঘুম আসে ত ভালই। নৈলে আফিঙের আরোক পোনর ফোটা আন্দাজ ছটাক খানেক হিম জলের সঙ্গে খাইয়ে দেবে। তা হলেই বেশ ঘুম হবে আর সব কষ্ট দূর হবে। পোয়াতি ঘুম ভাঙার পর চাঙ্গা হয়ে উঠ্‌ব্যে।

বি। ভাল তুমি যে বল্যে পোয়াতির যদি দুটী কি তিনটী ছেলে উপ্‌রো উপরি হয়। উপ্‌রো উপ্‌রি কি আবার তিন্‌টেও হয় না কি?

ল। তিনটী কি, চার্‌টী ছেলেও উপ্‌রো উপ্‌রি হয়ে থাকে।

বি। ও মা কি হবে? উপ্‌রো উপরি চার্‌টী ছেলে প্রসব কোরে পোয়াতি বাঁচে ত?

ল। তা, বাঁচ্‌ব্যে না ক্যান? এমন ত মাঝে মাঝে ঘট্‌চ্যেই। তবে এ কিছু সচরাচর দেখ্‌ত্যে পাওয়া যায় না। হাজারকে একটী ঘটে কি না সন্দেহ।

বি। আচ্ছা ও রকম ঘটনা হলে পোয়াতি খালাস করার কি নিয়ম কর্‌ব্যে?

ল। ক্যান, যমক ছেলে প্রসব করার যে যে নিয়ম বলিচি এখানেও ঠিক্ সেই নিয়ম কর্‌ব্যে। এক এক কোরে সন্তান গুলি প্রসব করাবে। বুঝেচ ত?

বি। হ্যাঁ তা বেশ বুঝিচি আর বল্‌ত্যে হবে না।

ল। তুমি উপ্‌রো উপ্‌রি চারটী সন্তান প্রসব করার কথা শুনে অবাক্‌ হলে। কোন কোন পোয়াতি যে যমক ছেলের মধ্যে প্রথমটী প্রসব কোরে পুর এক দিন না গেলে আর দ্বিতীয়টী প্রসব করে না।

বি। বল কি? এত বড় ভয়ানক?

ল। তা আর ভয়ানক টা কি? দেরি হলে আর দোষ কি? এ ছাড়া দুঘণ্টাও দেরি হয়। দশ ঘণ্টা ও দেরি হয়ে থাকে। তবে প্রাই দ্বিতীয় সন্তানটী দণ্ড খানেকের মধ্যেই হয়ে থাকে। ঈশ্বরের কেমন ইচ্ছে বাঁকা কাজ প্রায়ই ঘটে না।

বি। তা সত্যি। ঐ সাহসেই ত কোন ভয় করিনে।

ল। আবার এমনো শুনিচি যে কোন কোন পোয়াতি চদ্দ দিন কি একুশ দিন পরে দ্বিতীয় সন্তানটী প্রসব করেছে। আবার আর এক জন পোয়াতির কথা শোনা গিয়েছে, সে আজ্‌ দুটী ছেলে প্রসব কোরে আবার দু দিন বাদে আর দুটী সন্তান প্রসব কোরেছ।

বি। ও সব কথা ছেড়ে দেও। ও ধর্ত্তব্যের মধ্যে নয়। কখনও কোন পোয়াতির ও রকম হয়েছে কি না তা ও অনেকে জানে না।

ল। তুমি যা বল্‌চ্যো তা সত্যি। কিন্তু আমার সবই বলে রাখা চাই। ক্যান না যদি কখনও কালে ভদ্রে ও রকম প্রসবের কথা শুন্‌ত্যে পাও, তখন পাছে বল যে দাই মাগী ত আমাকে এ সব কিছুই বলে দেই নি। কেমন এ কথা মান কি না?

বি। হ্যাঁ তা সত্যি। জেনে রাখার দোষ কি? তবে পোয়াতিরে এ সব শুনে পাছে ভয় পায় তাই বল্‌চি।

ল। তা ভয় পাবে ক্যান? বরং এ সব শুনে আরো সাহস বাঁধা উচিত। ক্যাননা যদি ও দুর্ভাগ্য ক্রমে কোন পোয়াতির ও রকম ঘটে তা হলেও তার প্রাণের কোন আশঙ্কা নেই। কেমন এটা জানা থাকা ভাল নয়?

বি। ভাল নয় আর কেমন কোরে? তা এ বলে বেশ করেছ।

আচ্ছা তোমাকে আর একটা কথা জিজ্ঞেসা করি। দুটী ছেলেরই অঙ্গ যদি এক সঙ্গে

বেরোয় তা হলে কি রকম কোরে পোয়াতি খালাস কর্‌ব্যে? এমন ও কি কখন ঘটে?

ল। তা ঘট্‌ব্যে না ক্যান? একটী ছেলের মাথা আর একটী ছেলের পা এক বারে আগে বেরুতে পারে; দুটীরই মাথা একবারে আগে বেরুতে পারে অর্থাৎ একটীর মাথা আগে বেরোয় আর একটীর মাথা তার নিকটেই থাকে। এ রকম কিন্তু সচরাচর ঘটে না। তবে কখনও কোন পোয়াতির ঘট্‌ত্যে পারে। আর এ রকম মাঝে মাঝে ঘট্‌ত্যে শোনাও গিয়েছে।

বি। বেশ কথা, তা হলে পোয়াতি খালাস কর্‌ব্যে কেমন কোরে?

ল। তা বল্‌চি শোনো। একটীর মাথা আর একটীর পা যদি একত্তর বেরোয়, তা হলে আস্তে আস্তে পা খান উপর দিকে তুলে দিয়ে যার মাথা আগে বেরিয়েছে তাকে আগে বার্‌ কর্‌ব্যের চেষ্টা কর্‌ব্যে। এ ছাড়া এমনও ঘটে যে এ রকম হয়েও পোয়াতি আপনিই খালাস হতে পারে।

বি। তবে আর কি? প্রথমে দেখা যাবে যে পোয়াতি

আপ্‌নি খালাস হতে পারে কি না। যদি পারে ত বড়ই ভাল। নৈলে এক এক কোরে বার কর্‌ব্যের ফিকির দেখ্‌ব্যে। কেমন এই ত?

ল। হ্যাঁ ঐ বৈ কি? ও আর কিছু বেশী ভাবনার বিষয় নয়।

# ধাত্রী-শিক্ষা।

## সপ্তম সর্গ।

### ঋতু সংক্রান্ত পীড়া।

বিনোদিনী। হ্যাঁ গা বাধকের ব্যামোর অসুদ কি? বৌ ঝিরে ত ওতে বড়ই কষ্ট পায়।

লক্ষ্মী। শুদু কষ্ট বলেও না, বাধকের ব্যামো থাক্‌ত্যে সন্তান হওয়াও দুষ্কর।

বি। দুষ্কর ক্যান, প্রায়ই ত হয় না দেখিচি। গিন্নি বান্নিরে টুকো ঠাকা অসুদ দিয়ে কখন কখন আরামও করে দেখিচি। ব্যামো সেরে গেলে পর তবে গর্ভ সঞ্চার হয়। কিন্তু সে রকম টুকো ঠাকা অসুদে বড় একটা ফল হয় না। ক্যান না সকলে ত সে অসুদ জানে না। ক্বচিত্ দুই এক জনে জানে। কাজে কাজেই বৌ ঝিদের কষ্ট কিসে দূর হবে? এরি জন্যেই জিজ্ঞেসা কচ্যি যে বাধকের কোন

অসুদ আছে কি না। যদি কোন সহজ উপায় থাকে ত বল, তা হলে তোমার কল্যেণে বৌ ঝিরে বেঁচে যায়।

ল। তা বল্‌চি শোনো। বাধকের ব্যামোর দুই রকম চিকিৎসে। এক রকম হচ্যে ঋতুর সময় যখন তলপেট প্রভিতি সব ব্যথা কত্যে আর শূলুতে থাকে। আর এক রকম হচ্যে ঋতুর পর যখন কোন বালাই থাকে না।

বি। ঋতুর সময় কি রকম চিকিৎসে কর্‌ব্যে?

ল। ব্যথা, শূলুনি, যন্ত্রণা নিবারণ করা চাই নে?

বি। ও মা তা চাই বৈ কি? বাধকের ব্যামোর কষ্টইত ঐ। ও যন্ত্রণা দূর হলে আর ভাব্‌না কি? তা ও যন্ত্রণা নিবারণের উপায় কি গা?

ল। আফিঙের আরোক দশ ফোটা কি পোনর ফোটা আধ ছটাক খানেক হিম জলের সঙ্গে মাঝে মাঝে খাওয়াবে। এই রকম চারি পাঁচ বার খাওয়ালেই ব্যাথা শূলো কমে যাবে।

বি। যে আফিঙের আরোকের কথা এর আগে বলেছ সেই আফিঙের আরোক খাওয়াতে হবে?

ল। হ্যাঁ সেই আরোক বৈ কি? এ ছাড়া চারি রতি আন্দাজ কর্পূর একটু ময়দার সঙ্গে

জল দিয়ে বড়ি পাকিয়ে মাঝে মাঝে খেতে দিলেও খুব উপ্‌কার হয়। যতক্ষণ ব্যথা শূলো না যায় ততক্ষণ মধ্যে মধ্যে ঐ বড়ি খাওয়াতে চাও।

বি। আচ্ছা ঋতুর সময় যে ভাল করে রক্তটা নির্গত হয় না তার উপায় কি?

ল। ও! তা বুঝি জান না, ব্যথা কম্‌লিয়েই রক্তটা আপ্‌নিই ভাল হয়ে নির্গত হবে। বাধকের ব্যামো যার আছে, প্রায়ই তার ভাল হয়ে রক্ত নির্গত হয় না। যতক্ষণ রক্তটা ঝেড়ে না বেরোয় ততক্ষণ ব্যথা শূলো সমান থাকে। তার পর যে একটু বেশী রক্ত ভাঙে সেই অম্‌নি ব্যাথাটা নরম পড়ে। এই রকম কোরে তিন দিনের জায়গায় চারি দিন, চারি দিনের জায়গায় পাঁচ দিন, পাঁচ দিনের জায়গায় ছ দিন বৌ ঝিরে কষ্ট পায়।

বি। তাতিই ত বল্‌চি যে রক্তটা যাতে ভাল হয়ে নির্গত হয় এমন উপায় কি কিছু নেই।

ল। নেই বলা যায় না। যার বাধকের ব্যামো আছে, ঋতুর সময় উপস্থিত হবার দুই তিন দিন আগে থাক্‌ত্যে তাকে রোজ, সকালে একবার

আর সন্ধ্যে কালে একবার গরম জলের টপে বসত্যে বল্ব্যে।

বি। গরম জলের টপে বসা কি রকম?

ল। গায়ে সয় এমন গরম জল কল্সী পাঁচ ছয় বড় একটা গাম্লায় কি ডাবায় ঢেলে তাতে কোমর পয্যন্ত ডুবিয়ে খানিক ক্ষণ বসব্যে। এই কল্যেই গরম জলের টপে বসা হলো।

বি। এতে উপ্গার হবে কি?

ল। গরম জলের টপে বস্ল্যে ব্যথা শূলো যন্ত্রণা নিবারণ হবে, আর ভাল হয়ে রক্তটা নির্গত হবে।

বি। বটে এতে এত উপগার? আচ্ছা এক এক বারে গরম জলের মধ্যে কতক্ষণ করে বসে থাক্ত্যে হবে?

ল। বিস্তর ক্ষণ নয়। দণ্ড খানেকে করে বসে থাক্লেই হলো।

বি। এমন ধারা ক দিন উপ্রো উপরি বস্ব্যে?

ল। যত দিন না ঋতুর সময়টা উত্রে যাবে। তা ওরকম করাতে ত কোন কষ্ট ও নেই, ব্যয় ও নেই। গরম জলের টপে দণ্ড খানেক আন্দাজ কোমর পয্যন্ত ডুবিয়ে বসে থাকব্যে।

তার পরে তা থেকে উটে তাড়া তাড়ি শুক্‌নো কাপড় পোরে কোমরের থেকে পা পর্য্যন্ত বেশ কোরে শুক্‌নো গাম্‌ছা কি ন্যাকড়া দিয়ে মুচে ফেল্‌ব্যে। তার পর এক খান মোটা কাপড় দিয়ে পা পর্য্যন্ত গা ঢেকে চুপ্‌ কোরে শুয়ে থাক্‌ব্যে। মুখে সয় এমন গরম দুদ খানিক খানিক মাঝে মাঝে খাবে। এই রকম নিয়মে থাক্‌ল্যে দেখ্‌ব্যে যে রক্ত আর এক্‌টু এক্‌টু কোরে ভাংব্যে না, আর রক্ত ভাংত্যে কষ্টও হবে না।

বি। ব্যথা শূলো নিবারণ কর্‌বের জন্যে আফিঙের আরোকও ত সেই সঙ্গে খাবে?

ল। হ্যাঁ তা খাবে বৈ কি? তাত এর আগিই বলিচি।

বি। তা বলেছ বটে, তবু আর একবার জিজ্ঞেসা করা ভাল। রোগীর আহার দেবে কি?

ল। লঘু আহার দেবে। একটু দুদ, মাছের ঝোল আর ভাত। ভাতটা সরুচেলের হলিই ভাল হয়। খিদে রেখে খাওয়া চাই। এই সময়ে কোষ্ঠ বদ্ধ থাকা তা বড় দোষ। যাতে দাস্ত পরিষ্কার হয় তা কর্‌ব্যে।

বি। স্নান কর্‌ব্যে হিম জলে না গরম জলে?

ল। না হিম জলে ক্যান? এ, ক দিন হিম জল ছোঁবে ও না। গরম গরম জল খেতে পাল্যে আরও ভাল হয়। শুচি হবার জন্যে যে জল ব্যাভার কর্‌ব্যে তা ও বেশ গরম হওয়া চাই। হিম জল কি হিম বাতাস শরীরের কোন খানে লাগাবে না।

বি। তার পর বল বাধকের ব্যামো আরাম হবার উপায় কি? ফিরে ঋতুর সময় আর কষ্ট না পায় এমন উপায় বলে দেও।

ল। ঋতু হবার দুই তিন আগে থেকে তার শেষ পর্য্যন্ত রোগীকে কি নিয়মে রাখ্‌ত্যে হবে তা বুঝেছ ত?

বি। হ্যাঁ তা বেশ বুঝিচি আর বল্‌ত্যে হবে না।

ল। উপ্‌রো উপ্‌রি বার দুই তিন ঋতুর সময় এই নিয়ম কোরে কাটালে, রোগের আপ্‌নিই শান্তি হয়ে আস্‌ব্যে। অন্য অসুদ বিষুদের বড় একটা খোঁজ কত্যে হবে না। এ ছাড়া ঋতুর গোল যখন না থাক্‌ব্যে তখন রতি খানেক আন্দাজ হীরে কশ আর ছ রতি আন্দাজ মুসব্বর একত্তর কোরে বড়ি তয়ের

করে সকালে একটা আর সন্ধ্যের সময় একটা খেতে বল্‌ব্যে।

বি। মুসব্বর পাওয়া যাবে কোথায়? হীরেকশ যেন বাজারে মেলে।

লক্ষ্মী। মুসব্বর ও বেণের দোকানে তত্ব কল্যে পাওয়া যায়।

বি। তবে আর কি? ওর ভাগ পরিমাণ আর খাওয়াবার নিয়ম জানা থাক্‌ল্যো, আর কিছু বল্‌ত্যে হবে না।

কত দিন পর্য্যন্ত ও বড়ী খাওয়াতে হবে?

ল। তার কিছু এমন নিয়ম ধরা নেই। ফিরে ঋতুর সময় পর্য্যন্ত খাওয়ালেই ওর ফল জান্‌ত্যে পার্‌ব্যে। ঋতুর সময় ও বড়ি খাওয়ান নিষেধ, এটা যেন বেশ মনে থাকে। এ অসুদ খাইয়ে কিছু উপ্‌গার বুঝ্‌তে পাল্যে, ঐ নিয়ম কোরে যত দিন ব্যামো না সারে বরাবর খাওয়াবে। কেবল যত দিন ঋতু থাক্‌ব্যে তত দিন ও খেতে দেবে না।

বি। এই কল্যিই কি বাধকের ব্যামো সেরে যাবে?

ল। হ্যাঁ এতেই ও ব্যামোর বেশ উপ্‌গার হবে।

বাধকের ব্যামোর কষ্ট নিবারণের প্রাধান

উপায় হচ্যে ঋতুর দুই তিন দিন থাক্‌ত্যে রোজ সকালে আর সন্ধ্যের সময় গরম জলের টপে দণ্ড খানেক কোরে বসা। সন্ধ্যের পর গরম জলের টপে বসায় আরো বেশী উপ্‌গার।

বি। থাক্‌ তার পর বল, কোন কোন বৌ ঝির যে রক্ত ভাঙা রোগ আছে তার কি কোন উপায় আছে নাকি?

ল। উপায় আছে বৈ কি? ব্যামো হলিই তার উপায় আছে। তবে রক্ত ভাঙা রোগকে সোজা জ্ঞান করা হবে না।

বি। ও মা তা হবে কেমন কোরে? ও রোগে যে অনেক বৌ ঝি মারা পড়ে। আর ও রোগ যদি সহজই হবে, তা হলে ওর উপায় আছে কি না এমন কথা জিজ্ঞেসা কর্‌ব্যো ক্যান?

ল। রোগীর অবস্থা দেখে রক্ত ভাঙা রোগের চিকিৎসে কত্যে হবে।

বি। কি রকম?

ল। রোগী যদি দুর্ব্বল হয়, গায়ে বড় একটা রক্ত না থাকে আর চোক্‌ মুখ ফ্যাকাসে দেখ, তা হলে তার আদত রোগের চিকিৎসে কর্‌-ব্যের আগে তার শরীরটে সবল করা চাই।

বি। শরীর সবল কর্ব্যে কি দিয়ে ?

ল। ক্যান ভাল আহার আর ধাতু ঘটিত অস্মুদ খেতে দেবে।

বি। ভাল আহার কি রকম ?

ল। আমাদের গেরস্ত গারস্তের ঘরে যা জুটেওটে তারি সঙ্গে সের খানেক কোরে দুদ খেলিই উত্তম আহার হলো। ব্যামো হলিই আহারের একটু ধারাধর করা আবিশ্যক। নিতান্ত শাক সব্জি খেয়ে থাক্ল্যে রোগ সার্ব্যে ক্যান।

বি। ধাতু ঘটিত অস্মুদ কি রকম ?

ল। ধাতু ঘটিত অস্মুদ আর কি, হীরেকশ ?

বি। হীরেকশ কি ধাতু না কি ?

ল। ও মা তা জাননা না কি ? হীরেকশ যে নোয়া।

বি। শুদু নোয়া না ওতে আর কিছু মিশেল আছে ?

ল। না, শুদু নোয়া নয়। নোয়া আর মহা দ্রাবক একত্তর কল্যে হীরেকশ তয়ের হয়।

বি। বটে ! এত জান্ত্যেম না।

যাক্ তার পর বল হীরেকশ কেমন কোরে খাবে আর কত টুক্ কোরিই বা খাবে ?

ল। এক রতি আন্দাজ হীরেকশের গুঁড় আর

এক রতি আন্দাজ শুঁটের গুঁড় একত্তর কোরে একটু বাব্‌লার আটা দিয়ে বড়ি পাকিয়ে রোজ সকালে একটা আর সন্ধ্যের আগে একটা খেতে দেবে।

বি। কত দিন পর্য্যন্ত এ অসুদ খাওয়াতে হবে?

ল। তিন সপ্তার কম নয়। এর মধ্যেই বেশ উপ্‌গার টের পাবে। উপ্‌গার হচ্চে জান্‌তে পাল্যে, বেশী দিন খেলেও দোষ নেই। ক্যান না ব্যামোটা নির্দ্দোষ আরাম হওয়াই ভাল।

বি। যে রোগীর শরীর তত দুর্ব্বল নয় তার পক্ষে কি ব্যবস্থা হবে?

ল। তা বল্‌চি শোনো।

ঋতুর সময় যখন বেশী রক্ত ভাংচে দেখ্‌বে্য তখন গাঁজাব আরোক * পাঁচ ফোটা, অর্গট্ অব রাইয়ের গুঁড় তিন রতি, আফিঙের আরোক দশ ফোটা আর হিম জল আধ ছটাক খানেক একত্তরে মিশিয়ে রোজ চারি বার করে খেতে দেবে। এতেই রক্ত ভাঙা বন্ধ হয়ে যাবে।

* টিংচর গব ক্যেন্পা।

বি। অসুদ গুন আবার কি রকম বল্যে বুঝ্‌ত্যে পাল্যেম না। ও সব কি সহজে মেলান যায়? আর ওর দাম্‌ই বা কত? দাম বেশী হলেত গেরস্থ গারস্থার বৌ ঝিরে কিনে খেতে পার্‌ব্যে না।

ল। তা ও অসুদ ইংরাজি দাওয়াই খানায় সচারর মেলে আর ওর দামও খুব কম। অর্গট্ অব্ রাই দোকান থেকে আস্ত কিনে নিয়ে এসে হামাম দিস্তেয় বাড়ীতে গুঁড় কোরে নিলিই হলো। এতে আরও সস্তা পাওয়া যাবে। গাঁজার আরোকেরও দাম বেশী নয়। আর এ অতি অল্প কিন্‌লিই চলে। ক্যান না এক এক বারে পাঁচ ফোটা বৈত আর খেতে হবে না। অর্গট অব রাই একবারে কিছু কিনে ঘরকোরে রাখ্‌ল্যে ও ভাল হয়। দরকার মতন গুঁড় কোরে নিলিই হবে। আফিঙের আরোকের কথা পুর্ব্বেইত বলিচি।

বি। তবে আর কি এসব অসুদ মেলান শক্ত নয়। আর কিছু দামও এমন বেশী নয় যে আমরা সোমরা কিন্‌ত্যে পার্‌ব্যো না।

ল। গাঁজার আরোক আর অর্গট অব্ রাই রক্ত

ভাঙার যেমন অস্সুদ এমন আর কিছুই নয়। এই জন্যে বিশেষ কোরে বল্‌চি যে এই দুই অস্সুদই কিছু বেশী কোরে কিনে নিয়ে এসে ঘর কোরে রাখ্‌ত্যে চাও।

বি। অনেক দিন ঘরে থাক্‌ল্যে অস্সুদ নষ্ট হয়ে যাবে না?

ল। ও অস্সুদ শীঘ্যির নষ্ট হয় না। তবে বেশী দিন কোন দ্রব্যই ভাল থাকে না। খারাপ হয়ে গেলে সে গুন ফেলে দিয়ে নতুন অস্সুদ এনে রাখ্‌লিই হোতে পারে।

বি। ঋতুর সময় উত্‌রে গেলে রোগীকে কি নিয়মে রাখ্‌ব্যে?

ল। আহারটা একটু ভাল রকম দেবে। সোজা সুজি কাজ কর্ম্ম কত্যে দেবে, প্রসবের দুওর আর চারি পাশ, আর কোমর, হিম জল দিয়ে রোজ নিয়ম মত তিন চারি বার বেশ কোরে ধুতে বল্‌ব্যে।

বি। রোগী স্নান কর্‌ব্যে ত?

ল। স্নান কর্‌ব্যে বৈ কি?

বি। হিম জলে না গরম জলে?

ল। হিম জলে স্নান কর্‌ব্যে। যে রোগীর রক্ত ভাঙা

রোগ আছে তার গরম জলে স্ন্যান করা নিষেধ। তাতে রোগ বাড়ে বৈ কমে না।

বি। রক্ত ভাঙা রোগ যে ঋতুর সময় বাড়ে তা নিবারণ কর্‌ব্যের কি ঐ একই অসুদ?

ল। হ্যাঁ তা না ত কি? যে অসুদের কথা বল্যেম এই এ রোগের উপযুক্ত অসুদ। এই অসুদ খেয়ে অনেক রোগী বেঁচে গিয়েছে।

বি। তবে যে সব বৌ ঝি কাহিল অথচ রক্ত ভাঙা রোগ আছে ঋতুর সময় তাদের পক্ষেও কি এই অসুদ ব্যবস্থা?

ল। হ্যাঁ ঋতুর সময় যখন বেশী রক্ত ভাং‍ব্যে তখন এই অসুদ তারাও খাবে বৈ কি? তার পর ঋতুর সময় উৎরে গেলে, আগে যেমন বলিছি, নিয়ম মত ধাত ঘটীত অসুদ খাবে আর আহারাদির বিষয় একটু ধরাধর কর্‌ব্যে। এই সময় তোমাকে একটী কথা বলে রাখি।

বি। কি রকম?

ল। রক্ত ভাঙা রোগের কি কোন কারণ আছে, বোধ কর?

বি। কারণ একটা অবিশ্যিই আছে।

ল। সে কারণটা কি?

বি। তা বল্‌ত্যে পারি নে। কারণ এর কি গা?

ল। ঋতুর সময় স্বামী সহবাস কল্যে রক্ত ভাঙা রোগ জন্মাতে পারে।

বি। চুপ্ কর চুপ্ কর, লজ্জার কথা। ঋতুর সময় আবার স্বামী সহবাস?

ল। লজ্জার কথা বল্যে হবে না। অনেক বাছা ঐ দোষে রোগ ভোগ কচ্যেন। এতে যে ভারি দোষ এ কথাটা বলা থাক্‌ল্যো। তাতে ত আর কোন দোষ নেই।

বি। নাঃ দোষ ত নেই ই। বরং এ কথা বোলে রাখায় অনেক ফল দর্শাবে। বৌ ঝিরে সকলেই সাবধান হবে।

# ধাত্রী-শিক্ষা।

## অষ্টম সর্গ।

গর্ভ লক্ষণ।

বিনোদিনী। পোয়াতি খালাস করার সম্বন্ধে তোমার সব বলা হলো নাকি?

লক্ষ্মী। হ্যাঁ তা প্রায় হলো বৈ কি? আর যা দুই একটা বল্‌ত্যে বাকী আছে তা পরে বল্‌চি।

বি। এখন তবে কি বল্‌ব্যে?

ল। কি কি লক্ষণ দেখ্‌ল্যে গর্ভ হয়েছে জান্‌ত্যে পার্‌ব্যে, এখন তোমাকে তাই শেখাতে চাই।

বি। ভাল কথা মনে করেছ। ওটা জানা ভারি আবিশ্যক। অনেকে গর্ভ লক্ষণ ঠাওরাতে না পেরে ভুল কোরে বোসে থাকে। আমাদের গাঁয়েতেই যে পালেদের মেয়ের গর্ভ হয়েছে বোলে সাধ পর্য্যন্তও দিইছিল। তার পর সকলেই জান্‌ত্যে পাল্যে যে গর্ভ নয়।

ল। তবেই দেখ আমাদের জেতের পক্ষে এটা বড় লজ্জার কথা। অমুক পোয়াতি বোলে সাত দেশ জানাজানি, ধুমধাম কোরে, শেষে গর্ভ নয় বলা বড় লজ্জার বিষয়। শুদু লজ্জার বিষয় বোলেও নয়। এ রকম ভুলে পোয়াতি মারাও পড়্ত্যে পারে।

বি। কি রকম?

ল। ব্যাম পীড়ে হলে, গর্ভ হয়েছে বোলে যদি রীত মত চিকিৎসে না কর, অসুধ বিসুধ না দেও, তা হলেই হিতে বিপরীত ঘট্ত্যে কতক্ষণ?

বি। তা সত্যি। এ রকম ঘটনা হওয়ার কিছু আটক নেই। গর্ভের কি কি লক্ষণ তবে বেশ কোরে বল দেখি শুনি।

ল। গর্ভের লক্ষণ অনেক। তবে যে গুন দেখ্লিই নিশ্চয় জান্ত্যে পার্ব্যে যে গর্ভ হয়েছে, সেই গুনিই তোমাকে এক এক কোরে বল্লি শোনো।

বি। হ্যাঁ, তা না ত কি? সেই গুন জানাই ত দরকার।

ল। তবে বলি শোনো, তুমি এক এক কোরে গুণে যাও।

(১) প্রথম আর প্রধান লক্ষণ হচ্যে ঋতুবন্ধ হওয়া। কিন্তু তাই বোলে শুদু ঋতুবন্ধ হলিই গর্ভ হয়েছে বলে ঠিক্ কত্যে পার না।

বি। ক্যান?

ল। ঋতুবন্ধ অনেক কারণে হোতে পারে *। তা ছাড়া গর্ভ হলেও ঋতূ হোতে পারে। আর এমন অনেকের হয়েও থাকে।

বি। বল কি? গর্ভ হলে ত কখন ঋতু হোতে দেখিনি।

ল। তা না দেখাই সম্ভব বটে। ক্যান না গর্ভ হলে সচরাচর ঋতু বন্ধ হয়েই থাকে।

বি। ভাল, গর্ভ হলে যাদের ঋতু হয় বল্যে, তাদের কি নিয়ম মত পুর মাস পয্যন্ত ঋতু হয়ে থাকে?

ল। আ নাঃ। হদ্দ তিন মাস পয্যন্ত হয়। তার পরেই বন্ধ হয়ে যায়।

বি। তার পর বল।

ল। (২) ঋতু বন্ধ হওয়া গেল প্রথম লক্ষণ। তার পরের লক্ষণ হচ্যে গা ন্যাকার ন্যাকার করা আর ন্যাকার হওয়া।

---

* অষ্টম সর্গ দেখ।

বি। গর্ভ হওয়ার কত দিন পরে ন্যাকার আরম্ভ হয়? আর কত দিন পর্য্যন্তই বা ওটা থাকে।

স। তা কি আর তুমি জান না নাকি?

বি। জানিনে কি আর বল্‌চি? তবু একবার জিজ্ঞেসা কোরে নিচ্যি। সব্‌ই যেখানে বল্‌ত্যে চল্যে সেখানে এক আধ জায়গায় খোঁচ খাঁচ রাখ্‌ব্যের দরকার কি?

ল। তা গা ন্যাকার ন্যাকার কত্যে আরম্ভ হওয়ার সময় কিছু ঠিক্‌ কোরে ধরা নেই। ক্যান না সকলের এক সময়ে ও আরম্ভ হয় না। কারো কারো গর্ভ হবা মাত্তরি ন্যাকার আরম্ভ হয়। কারো বা দুই তিন মাস না গেলে আর ন্যাকার দেখা দেয় না। কিন্তু সচরাচর দেড় মাসেই ন্যাকার আরম্ভ হয়ে থাকে। পোনর দিনে থেকে পঁয়তাল্লিশ দিন পর্য্যন্ত ন্যাকার আরম্ভ হওয়ার সময়। ইরি মধ্যে সচরাচর প্রায় সকলেরই ন্যাকার আরম্ভ হয়ে থাকে।

বি। এমন তর ন্যাকার হওয়া কত দিন পর্য্যন্ত থাকে?

ল। তার ও কিছু ঠিক্‌ নেই। কারো কারো পুর মাস পর্য্যন্তও থাকে। কিন্তু সচরাচর দেড়

মাস কি দু মাসই থাকে। তার পরই ও অসুখ দুর হয়ে যায়।

বি। সকলেই কি সমান ন্যাকার করে? না কেউ কম কষ্ট পায়?

ল। ও মা তা না ত কি? কেউ কেউ মোটেই কষ্ট বোধ করে না। কেউ বা ন্যাকার কোরে কোরে আধ মরা হয়ে যায়। বিছেনা থেকে দু মাস পর্য্যন্ত মোটে মাথাই তুল্‌ত্যে পারে না। আবার কারো কারো পুর মাস পর্য্যন্ত মোটেই ন্যাকার্ ট্যাকার হয় না। শেষে খালাস হবার কিছু দিন থাক্‌ত্যে ন্যাকার দেখা দেয়। কারো কারো আবার মোটেই ন্যাকার হয় না। কাজে কাজেই তার দরুন কোন কষ্টই পায় না।

বি। আচ্ছা, ওয়াক ওটা আর মুখ দিয়ে জল ওটাত ন্যাকার করার সঙ্গে ধত্যে হবে? না ওকে আলাদা লক্ষণ বল্‌ব্যে?

ল। আলাদা লক্ষণ ক্যান? ও সব একই।

বি। আচ্ছা তার পর বল।

ল (৩) তার পরের লক্ষণ হচ্যে মাই বড় হওয়া আর মাইতে ভ্যালা পড়া।

মাইতে হাত দিলে শক্ত বিচি বিচি বোধ হয়, আর টিপ্‌ল্যে পোয়াতি ব্যথা বলে।

মাই ডাগর হবে, মাইতে হাত দিলে শক্ত শক্ত বিচি বিচি বোধ হবে আর টিপ্‌লে পোয়াতি ব্যাথা বল্‌ব্যে। এই গুলি গর্ভ ছাড়া অন্য অবস্থায় একত্তরে দেখা যায় না।

বি। আচ্ছা গায়ে মাস লাগ্‌ল্যেও ত মাই ডাগর হয়ে থাকে।

ল। তা হলুই বা? ডাগরই যেন হলো। হাত দিলে ত শক্ত শক্ত বিচি বিচি বোধ হবে না, আর টিপ্‌ল্যে ব্যথাও বল্‌ব্যে না। মাস লেগে মাই ডাগর হলে তাতে হাত দিলে খুব নরম আর ন্যাস্‌কা বোধ হয়।

বি। তা সত্যি। এ গুণ জানা থাক্‌ল্যে ত তবে ভুল করা উচিত নয়?

ল। তা নয়ই ত?

মাইতে ভ্যালা পড়া ও গর্ভ হওয়ার একটী প্রধান লক্ষণ। মাইয়ের মুখ ক্রমে ক্রমে খুব কাল হয়। আর সেই ভ্যালার উপর আস্তে আস্তে অঙুল বুলুলে নরম, নরম ভিজে ভিজে মালুম হয়। বোধ হয় ঠিক্ যেন মকমলের উপর হাত দিলাম।

মাইয়ের বোঁটা ও বেশ শক্ত শক্ত আর ডাগর ও হয়।

বি। গর্ভ হওয়ার কত দিন পরে এ সব লক্ষণ জানত্যে পারা যায়?

ল। সচরাচর দ্বিতীয় মাসের শেষেই মাই সংক্রান্ত সমুদায় গর্ভ লক্ষণ দেখা দিতে আরম্ভ করে। চারি মাস, কারো কারো পাঁচ মাসের পর এই সকল লক্ষণ পেকে দাড়ায়।

বি। লক্ষণ আবার পেকে দাঁড়ান কি রকম?

ল। দ্বিতীয় মাসের শেষে মাই ডাগর হতে আর মাইতে ভ্যালা পড়ত্যে আরম্ভ হয় কি না?

বি। হ্যাঁ তা ত হয় এই মাত্তর বল্যে।

ল। চতুর্থ কারো কারো পঞ্চম মাসে এই চিহ্ন গুলি বেশ পষ্ট টের পাওয়া যায়। অর্থাৎ মাই বেশ ডাগর হয়, আর তাতে হাত দিলে শক্ত শক্ত বিচি বিচি বোধ হয়। মাইয়ের মুখও খুব কাল হয় আর বোঁটাও শক্ত ও বড় হয়। লক্ষণ পেকে দাঁড়ান কারে বলে এখন বুঝ্‌লে?

বি। হ্যাঁ বেশ বুঝেচি।

আচ্ছা সুন্দর মানসের চেয়ে কাল মানসের মাইয়ের ভ্যালা বেশী কাল হয় না?

ল। ঠিক্ বলেছ। বেশী কাল হয়ই ত বটে। মাই ফাটা কারে বলে জান?

বি। তা জানি বৈ কি? মাইয়ের উপর চারি দিক বেড়ে সাদা সাদা দাগ হয়।

ল। পাঁচ মাস কিম্বা ছ মাসের শেষে অর্থাৎ খুব ডাগর হলে, মাইয়ের উপরে এই দাগ গুলি দেখা দেয়। অন্য অন্য গর্ভ লক্ষণের মত খালাসের পর এ দাগ গুন সম্পূর্ণ রূপে লুকোয় না। এই জন্যে প্রথম পোয়াতিদের পক্ষেই এ চিহ্নটী খাটে।

বি। তার পর আর কি লক্ষণ বল্‌বে বল।

ল। (৪) মাই ডাগর হওয়া আর মাইতে ভ্যালা পড়ার পরের লক্ষণ হচ্যে মাইতে দুদ হওয়া।

ব। কত দিনে মাইতে দুদ হয়?

ল। এও দ্বিতীয় মাসের শেষে হয়ে থাকে। কারো কারো আগেও হয়।

(৫) এর পরের লক্ষণ হচ্যে পেট উঁচু হওয়া। প্রথম দু মাস পেট উঁচু একটুও মালুম হয় না। বরং প্রথম প্রথম পেট সহজের চেয়েও কম উঁচু বোধ হয়। আর নাই বেশী খোল হয়।

তিন মাসে পেট উঁচু হতে আরম্ভ হয়। আর এই সময় থেকে পুর মাস পর্য্যন্ত পেট ক্রমেই উঁচু হতে থাকে। পাঁচ মাসে নাইয়ের খোল কমে আসে। ছমাসে নাই পেটের সঙ্গে এক সমান হয়। একেই নাই " চিতন " বলে। সাত মাসে নাই ঠেলে বেরোয়।

বি। নাইয়ের এ চিহ্ন গুলি ত তবে বেশ দেখ্‌চি?

ল। বেশই ত।

খুব উঁচু হলে মাই ফাটার মত তল পেটের উপরও সাদা সাদা দাগ হয়। এই দাগ গুল মাইয়ের উপরকার দাগের মত বরা বর থেকে যায়। এই জন্যে প্রথম পোয়াতিদের পক্ষেই এ চিহ্নটী খাটে। আর যে পোয়াতির অনেক দিন অন্তর ছেলে হয় তার পক্ষেও খাট্‌ত্যে পারে।

বি। তোমার গর্ভ লক্ষণ বলা সব ফুরুলো নাকি?

ল। হ্যাঁ প্রায় বটে। আর দুটী বল্যেই হয়।

বি। তবে সে দুটো বল।

ল। বলি।

(৬) এই দুয়ের একটা লক্ষণ হচ্যে পোয়াতিরে ছেলে নড়া টের পাওয়া।

বি। কত দিনে পোয়াতি ছেলে নড়া টের পেতে আরম্ভ করে?

ল। সচরাচর চারি মাসেই জান্‌ত্যে পারে। আবার কোন কোন পোয়াতি ছ মাস সাত মাস, কখন আট মাস পর্য্যন্তও ছেলে নড়া টের পায় না।

(৭) শেষের লক্ষণটীই সব চেয়ে উত্তম। পাঁচ মাসের শেষে পোয়াতির পেটের উপর কান দিয়ে যদি চুপ্‌ কোরে শোনো, তা হলে টিক্‌ টিক্‌ টিক্‌ টিক্‌ টিক্‌ টিক্‌ শব্দ শুন্‌ত্যে পাবে।

বি। ও রকম শব্দ কিসের?

ল। তোমার বাঁ মাইয়ের নীচে হাত দিয়ে দেখ দেখি। কিছু টের পাও কি না?

বি। হ্যাঁ হাতের নীচে যেন ধুক্‌ ধুক্‌ ধুক্‌ ধুক্‌ কচ্যে।

ল। পেটের মধ্যে ছেলের বুকের ঠিক্‌ ঐ জায়-গায় ঐ রকম কচ্যে। পোয়াতির পেটের উপর খুব স্থির হয়ে কান্‌ দিয়ে শুন্‌লেই তা শুন্‌ত্যে পাওয়া যায়।

বি। পোয়াতির পেটের কোন্‌ জায়গায় কান দিলে ও শব্দ শুন্‌ত্যে পাওয়া যায়?

ল। সচরাচর বাঁ দিকের পাছার হাড় আর নাই, এই দুয়ের মাজখানে কান দিলেই শুন্‌তে্য পাওয়া যায়। কখন কখন পেটের এ দিক ও দিক কান দিয়ে, কোথায় শব্দ হচ্যে খুঁজে নিতে হয়।

পোয়াতির পেটের উপর কান দিয়ে এই রকম শব্দ শুন্‌তে্য পেলে দুটী বিষয়ের প্রমাণ পাওয়া হয়।

বি। কি কি?

ল। এক প্রমাণ এই যে নিশ্চয় গর্ভ হয়েছে। আর এক প্রমাণ এই যে পেটের ছেলেটী বেঁচে আছে।

বি। ঠিক্ বলেছ। ছেলে বেঁচে না থাক্‌ল্যে অমন শব্দ টের পাওয়া যাবে ক্যান?

ল। এই ত আমার গর্ভ লক্ষণ বলা ফুরুলো। এখন বল দেখি কত গুণ লক্ষণ বলিছি।

বি। সাত টা বৈ ত বল নি। সে গুণ সব কি কি বল্‌ব্যো না কি?

ল। হ্যাঁ বল। সে সব তোমার মনে আছে কি না জানা আবশ্যক।

বি। তবে শোনা বলি।

১ প্রথম চিহ্ন হচ্যে ঋতু বন্ধ হওয়া।

২ তার পরের চিহ্ন, ন্যাকার করা, ওয়াক তোলা, মুখ দিয়ে জল ওঠা।

৩ তার পরের চিহ্ন, মাই ডাগর হওয়া আর মাইতে ভ্যালা পড়া।

৪ তার পরের চিহ্ন, মাইতে দুদ হওয়া।

৫ তার পরের চিহ্ন, পেট উঁচু হওয়া, নাই-য়ের খোলের বেশী কমী হওয়া, আর মাই ফাটার মত তল পেটে সাদা সাদা দাগ হওয়া।

৬ তার পরের চিহ্ন, পোয়াতির ছেলে নড়া টের পাওয়া।

৭ শেষ চিহ্ন হচ্যে, পোয়াতির পেটের উপর কান দিয়ে ছেলের বুক দুদ্দুড়ুনি শুনত্যে পাওয়া।

ল। বাঃ ভাল মনে কোরে রেখেছ কিন্তু যাহা হোক্। এখন ইস্তক তবে অমুক পোয়াতি হয়েছে কি না, লক্ষণা লক্ষণ দেখে বলত্যে পার‍্ব্যে?

বি। তা পার‍্ব্যো বৈ কি? তা না পাল্যে আর এসব জেনে রাখায় দরকার কি?

ল। শেষ চিহ্নটী পেলে যেমন নিশ্চয় গর্ভ হয়েছে বলে ঠিক্ কত্যে পারা যায়, মাইয়ের ভ্যালার

উপর হাত দিলে যদি নরম নরম ভিজে ভিজে মালুম হয়, তা হলে ও ঠিক্ সেই রকম নিশ্চয় গর্ভ হয়েছে বলে ঠিক্ কত্যে পার।

বি। তবে মাইয়ের ভ্যালার চিহ্নটীই সকলের চেয়ে ভাল বল্‌ত্যে হবে?

ল। ক্যান?

বি। ছেলের বুক দুদ্দুড়ুনি পাঁচ মাসের পর ভিন্ন ত আর টের পাবে না?

কিন্তু মাইয়ের ভ্যালার চিহ্নটী ত প্রথমেই দেখা দেয়।

ল। ঠিক্ বলেছ। তোমার বুদ্ধিরে বলি হারি যাই। আর একটা কথা তোমাকে এই সময় বলে রাখি।

একটী গর্ভ লক্ষণ দেখিই গর্ভ হয়েছে বলে কখন ঠিক করো না। যদি কর ত ঠক্‌ব্যে।

শুদু ঋতু বন্ধ হয়েছে বলিই, অমুক পোয়াতি, বলো না।
শুদু ন্যাকার করা দেখিই, অমুক পোয়াতি, বলো না।
শুদু মাই ডাগর হয়েছে বলে, অমুক পোয়াতি বলো না।
শুদু মাইতে দুদ হয়েছে বলে, অমুক পোয়াতি,বলো না।
শুদু পেট উঁচু হয়েছে বলে, অমুক পোয়াতি, বলো না।

বি। আ নাঃ দুটো তিনটে লক্ষণ না দেখে আর

অমুক পোয়াতি হয়েছে এমন কথা বল্‌ব্যো না।

আচ্ছা গর্ভ হলে যে ন্যাকার হয়, সে ন্যাকার টা সকাল বেলাই না খুব বাড়ে?

ল। হ্যাঁ বিছেনার থেকে উঠলিই ন্যাকার্‌টা বাড়ে বটে।

বি। ভাল কথা মনে, গর্ভ হলে মাই দুটো না বেশ ভারি ভারি বোধ হয়, আর তার মধ্যে থেকে থেকে না চিড়িক পেড়ে পেড়ে ওঠে।

ল। তা ত ওঠেই। তা ছাড়া মাইতে আর মাই-য়ের বোঁটায় বেশ ব্যাথাও হয়।

# ধাত্রী-শিক্ষা।

## নবম সর্গ।

গর্ভ স্রাব।

বিনোদিনী। আচ্ছা পোয়াতির যে পেট পড়ে যায়, তার কি কোন কারণ আছে না কি ?

লক্ষ্মী। ও মা তা আছে বৈ কি ? নৈলে সকলের ক্যান পেট পড়ে যায় না ?

বি। তা সত্যি। কারণ গুল কি তবে বল না গা।

ল। তা বল্‌চি, শোনো।

পোয়াতির পেট পড়ে যাওয়ার অনেক কারণ। তার মধ্যে যে গুল আমরা পষ্ট জান্‌ত্যে পারি সেই গুলই কেবল তোমাকে শিকিয়ে দিই। নৈলে মিছে মিছি বেশী বোকে কি হবে ?

বি। হ্যাঁ তা না ত কি ?

ল। ১ বাড়া বাড়ি জ্বর জাড়ি, পেটের ব্যাম, বসন্ত কিম্বা হাম হলে পেট পড়ে যেতে পারে।

বি। বসন্ত কিম্বা হাম পোয়াতির হয় বলে পেট পড়ে যায়, না পোয়াতির ঐ রোগ হয়ে পেটের ছেলের তার পর হয় বলে গর্ভ পাত হয় ?

ল। পেটের ছেলের ঐ রোগ হয়ে সেটী মারা যায় বলিই গর্ভ পাত হয়। আবার পোয়াতির বসন্ত কি হাম হলে পেটের ছেলে তা কখন এড়িয়ে যেতে পারে না। কাজে কাজেই পোয়াতির বসন্ত কি হাম হলে পেট পড়ে যাওয়া এক রকম নিশ্চয় ধরে রাখ।

বি। থাক তার পর বল।

ল। ২ পোয়াতির আঘাত লাগল্যে গর্ভ পাত হতে পারে।

বি। আঘাত লাগা কি রকম ?

ল। আঘাত লাগা কি রকম তা আর বুঝ্তে পাচ্যো না। পেটে হঠাৎ কেউ ঘুষো, চড়, কিল কিম্বা লাতি মাল্যে, কি পোয়াতি পড়ে গিয়ে পেটে ভারি রকম ঘা লাগলে, গর্ভপাত হতে পারে। দামাল ছেলে পিলের লাতি কি ঠুল পেটে লাগ্ল্যেও পেট পড়ে যেতে পারে।

বি। ও মা! পোয়াতিদের দামাল ছেলে পিলে নিয়ে তবে ত খুব সাবধান হয়ে শুয়ে থাকা উচিত ?

ল। তা উচিতই ত।

বি। তার পর বল আর কোন রকম ঘা ঘো লেগে পেট পড়ে যেতে পারে কি না।

ল। পা পিছলে পোয়াতি যদি হঠাৎ চেপে পড়ে আর তাতে বেশী আঘাত পায় তা হলেও পেট পড়ে যেতে পারে।

৩ ভারি ধাক্‌কা লাগ্‌ল্যে, হাড় ভাঙা পরিশ্রম কল্যে, হঠাৎ কোন বেশী কষ্টের কাজ কল্যে, অনেক ক্ষণ ধরে বেগ দিলে, ভারি রকম কাস্‌ল্যে কিম্বা হাস্‌ল্যে গর্ভপাত হতে পারে।

৪ বেশী রাগ, আল্লাদ, কিম্বা দুঃখ হলে কি ভাল মন্দ খবর হঠাৎ শুন্‌লে পেট পড়ে যেতে পারে।

বি। ও মা! পেট পড়ে যাওয়ার ত তবে অনেক কারণ দেখ্‌চি।

ল। তা অনেকই ত। পুর মাসে নির্ব্বিঘ্নে খালাস হওয়া কি কম ভাগ্যের কথা। খুব সাবধানে আর নিয়মে থাক্‌ল্যে তবে পোয়াতি ও পেটের ছেলে ভাল থাক্‌ত্যে পারে।

বি। আচ্ছা এমন ত অনেক পোয়াতি দেখা গিয়েছে

যাদের বারে বারে পেট পড়ে যায়। এরকম হওয়ার কি কোন কারণ আছে ?

ল। কারণ এমন কিছুই না। পেট পড়ে যাওয়া তা'দের একটা অভ্যাস পেয়ে যায়। তিন মাসের হলেই গর্ভপাত হয়। পেট পড়ে যাওয়ার মাস খানেক পরেই আবার গর্ভ সঞ্চার হয়। সেই তিন মাস হলে আবার পেট পড়ে যায়। এই রকম কোরে বারে বারে গর্ভ হয় আর পড়ে যায়। শেষে পুর মাসে খালাস হওয়া পোয়াতির খুব কঠিন হয়ে ওটে।

বি। ভাল এ রকম অভ্যেস পেয়ে গেলে তা দুর কর্‌বের কোন উপায় আছে ?

ল। উপায় আছে বটে, কিন্তু সে উপায়ও একটী বৈ নয়।

বি। উপায়টা কি বল না গা।

ল। যে পোয়াতির দেখ্‌ল্যে যে উপ্‌রো উপ্‌রি দুবার পেট পড়ে গেল, বছর খানেক তার যাতে গর্ভ না হয় তার ফিকির করা উচিত।

বি। গর্ভ না হওয়ার আবার ফিকির কি রকম ?

ল। এ টা আর বুঝ্‌তে পাল্যে না ? এক বছর স্বামী সহ বাস ত্যাগ কল্যিই হলো।

বি। এক বছর স্বামী সহবাস ত্যাগ কত্যে পোয়াতিরে রাজি হবে?

ল। পোড়া কপাল আর কি? পেটের ছেলে বাঁচানর চেয়ে স্বামী সহবাস টা কি বেশী হলো?

বি। আ নাঃ তাই জিজ্ঞাসা কচ্যি।
এক বছর গর্ভ না হলে উপ্‌গার টা হবে কি?

লক্ষ্মী। উপ্‌গার যা চাও তাই হবে। বারে বারে পেট পড়ে যাওয়ার অভ্যেস ভেঙে যাবে।

বি। ভাল উপায় বলেছ যা হোক্। উপায়ই এর এই বটে।
আহা! এমন সহজ উপায় থাক্ত্যেও যে এত গর্ভ পাত হয় এ বড় দুঃখের বিষয়।

ল। তা উপায় থাক্ল্যে কি হবে? সেটী না জান্ল্যেত আর হবে না?

বি। হ্যাঁ তা না ত কি? নৈলে বছর বছর যে পোয়াতির গর্ভ হয় আর নষ্ট হয়ে হয়ে যায়, সে এত ক্লেশ ভোগ কর্ব্যে ক্যান? এক বছর ক্যান, তিন বছর স্বামী সহবাস ত্যাগ কল্যেও যদি এ রোগ সেরে যায় তবু তাতে পেছোয় না। জানেনা বলিই না তাদের এই

কষ্ট সয়ে থাক্‌ত্যে হয়। তারা ভাবে যে এ রোগের বুঝি আর অসুদ নেই। চিরকালই এই রকম কোরে ভুগ্‌ত্যে হবে। আবার দুঃখের কথা বল্‌ব্যো কি, যত বার পেট পড়ে যাবে তত বারই কি ছাই গর্ভ হবে। আর তাই কি দুদিন রয়ে হয়, তাও তা নয়। যে মাসে পেট পড়ে যায় তার ফিরে মাসে দেখ পেটে আর একটী এসে উপস্থিত।

ল। ঐ ত জান্‌ব্যে যে দোষের মূল। তাতিই বল্‌চি যে একবারের সয় দুবার পেট পড়ে গেলিই সে অভ্যেস টা ভেঙে দেয়ার চেষ্টা কর্‌ব্যে। আর সে অভ্যেস ভাঙাও কিছু কঠিন নয়।

বি। না, তা আর কঠিন কেমন কোরে বলা যাবে? এক বছর গর্ভ না হয়ে, তার পর গর্ভ হলে, বারে বারে পেট পড়ে যাওয়ার রোগ যদি সেরে যায়, তা হলে এর চেয়ে সহজ উপায় আর কি হতে পারে।

ল। বারে বারে গর্ভ নষ্ট না হওয়ার উপায় কি তবে এখন বুঝ্‌ত্যে পাল্যে?

বি। হ্যাঁ তা বেশ বুঝ্‌ত্যে পেরেছি। বারে বারে পেট পড়ে যাওয়ার অভ্যেস টা দূর হয়ে

গেলে পোয়াতি পুর মাসে খালাস হতে পারে। কেমন এই ত?

ল। হ্যাঁ ঐ বৈ কি?

আর শোনো। তোমাকে এর আগেই বলিছি যে তিন মাসের মধ্যেই অনেক পোয়াতির গর্ভ নষ্ট হয়ে থাকে। এই জন্যে বল্‌চি যে, যে পোয়াতির পেট পড়ে যাওয়ার ভয় আছে সে যেন চারি মাসের এদিকে স্বামী সহবাস করে না। কল্যে গর্ভ পাত হতে পারে। শুদু স্বামী সহবাস বলে ক্যান, পুর তিনমাস পর্য্যন্ত তার সকল বিষয়েই খুব সাবধান থাকা চাই। পুর তিন মাসের পর পেট পড়ে যাওয়ার বড় ভয় থাকে না। এটী সকল পোয়াতিরই বিশেষ কোরে জেনে রাখা উচিত। ক্যান না, এ সকল ব্যাপারে পুরুষেরা বড় একটা দুঃখের ভাগী নয়।

বি। পুরুষেরা ত কোন দুঃখেরই ভাগী নয়। যত দোষ কেবল আমরাই করেছি বৈ ত না।

ল। তাতিই ত বল্‌চি যে তোমারা নিজে নিজে সাবধান না হলে তোমাদের মঙ্গল হওয়া বড় কঠিন।

বি। তা এবার ইস্তক আর বল্‌ত্যে হবে না। পোয়াতিরে এক বার জান্‌ত্যে পাল্যে হয়, যে এ রোগের এমন সহজ উপায় আছে।

ল। তা এখন সব জান্‌ব্যে বৈ আর কি।

বি। তাই জান্‌লিই যে বাঁচি গা।

তার পর বল গর্ভ স্রাবের কোন লক্ষণ টক্ষণ আছে কি না।

ল। ও মা তা আছে বৈ কি? নৈলে কেমন করে জান্‌ব্যে যে অমুক পোয়াতির পেট পড়ে যাচ্যে।

বি। তা সত্যি। তবে সে লক্ষণ গুন বেশ কোরে বল।

ল। তা শোনো বল্‌চি।

প্রথমে পোয়াতির কেমন তর একরম গা অসুখ অসুখ করে, আড়া মোড়া ভাঙে, অনেক শ্রমের পর যে রকম আলিস্যি হয়ে থাকে, ঠিক্ সেই রকম আলিস্যি আর শরীর দুর্ব্বল বোধ হয়, আর পিট ব্যথা ব্যথা করে। এর পর কিছু ক্ষণ বাদেই পূর মাসে খালাস হলে যে রকম ব্যথা হয়ে থাকে, ঠিক্ সেই রকম ব্যথা আস্‌ত্যে আরম্ভ

করে। তার পর প্রসবের দুত্তরে রক্ত দেখা দেয়। শেষে পিট, কোমর, পেট আর উরত ব্যাথায় ফেটে যেতে থাকে। ব্যথা এক বার কোরে আসে আর যায়। ক্রমেই ব্যথা বাড়্‌ত্যে থাকে আর শীঘ্রিের শীঘ্রিের আস্‌ত্যে আরম্ভ করে। এই রকম খানিক ক্ষণ হয়েই, গর্ভটা পড়ে যায়।

বি। ভাল পেট পড়ে যাবার সময় কোন কোন পোয়াতি না ন্যাকার কোরে থাকে?

ল। হ্যাঁ তা অনেকে ন্যাকার কোরে থাকে বটে। এছাড়া নাড়ীর বেগ, গা গরম প্রভিতি কোরে জ্বরেরও অনেক লক্ষণ দেখ্‌ত্যে পাওয়া যায়।

বি। আচ্ছা গর্ভ পাত্ত হবার সময় কি সকল পোয়াতিরই এক রকম লক্ষণ হয়ে থাকে, না আলাদা আলাদা হয়?

ল। ও মা আলাদা আলাদা হয় বৈ কি?

১ কারো কারো মোটেই কষ্ট হয় না। রক্তও বড় একটা ভাঙেনা। শীঘ্রিরেই সাম্‌ল্যে ওটে। কিন্তু পেট পড়ে যাওয়া যাদের এক রকম অভ্যাস পেয়ে গিয়েছে, তাদেরই কেবল এই রকম কষ্ট হয় না।

২ কারো কারো ভারি রক্তভাঙে। এত রক্তভাঙে যে পোয়াতি এক বারে মাড়া পড়বের দাখিল হয়।

৩ কারো কারো গর্ভ স্রাবের সব লক্ষণ হয়ে থেমে যায়। তার পর পুরমাসে একটী জীয়ন্ত ছেলের সঙ্গে ছোট একটা মরা ছেলে ভূমিষ্ঠ হয়।

বি। সে আবার কি রকম?

ল। যমক ছেলের মধ্যে পেটেতেই একটা যদি মরে যায়, তাহলে সেই মড়া ছেলেটা পড়ে যাবার জন্যে পোয়াতির ও রকম গর্ভ স্রাবের লক্ষণ দেখা দেয়। তার পর সে সব থেমে গিয়ে পুর মাস পর্য্যন্ত মরা ছেলেটা পেটে-তেই থেকে যায়। শেষে খালাসের সময় জীয়ন্ত ছেলেটীর সঙ্গে মরাটাও বেরিয়ে আসে।

বি। আচ্ছা মরা ছেলে এত দিন পর্য্যন্ত পেটে থাক্‌ল্যে পোয়াতির কোন কষ্ট হয় না?

ল। না, কষ্ট আর এমন বিশেষ কি হবে। পো-য়াতি জান্‌ত্যেও পারেনা যে মরা ছেলে পেটে আছে।

বি। ভাল, পুর মাসের কাছা কাছি যদি গর্ভ নষ্ট হয় তা হলে কি বেশী রক্ত ভাঙে?

ল। না। তুমি এই একটা নিয়ম জেনে রেখো, যে পুর মাসের যত কাছা কাছি গর্ভ নষ্ট হবে, তত কম রক্ত ভাৎব্যে। খুব কাঁচা পেটে বেশী রক্ত ভাঙে।

বি। হুঁ্যা এ কথা মানি বটে। ক্যান না তিনি মাসের এ দিকে পেট পড়ে গেলে ভারি রক্ত ভাঙে দেখচি। যাক, তার পর বল, গর্ভ নষ্ট হওয়ার লক্ষণ দেখে তা নিবারণ কর্‌ব্যের কি কোন উপায় আছে?

ল। উপায় নেই এমন বলা যায় না। তবে পেট পড়ে যাওয়া যাদের অভ্যেস পেয়ে গিয়েছে, তাদের গর্ভ রক্ষে করা বড় কঠিন।

বি। তবে সে উপায় টা কি তা ত জানা চাই।

ল। তা শোনো না বলচি।

প্রথমে গিয়েই এইটী ঠিক্‌ কত্যে চাও, যে গর্ভটী রক্ষ্যে কত্যে পারা যাবে কি না?

বি। তা রক্ষ্যে কত্যে পারা যাবে কি না আগে থাক্‌ত্যে জান্‌ব্যে কেমন কোরে?

ল। তা লক্ষণ দেখে কি আর জান্‌ত্যে পারা যায় না? যার পেট পড়ে যাওয়া এক রকম অভ্যোস পেয়ে গিয়েছে তার গর্ভ স্রাবের লক্ষণ দেখ্‌-

লিই ঠিক্ কর্ব্যে যে তার গর্ভ রক্ষে হবে না। আর যেখানে দেখ্ব্যে যে পোয়াতির খুব রক্ত ভাংচ্যে, আর ব্যথা খুব ঘন ঘন আস্চ্যে, সেখানেও ঠিক্ কর্ব্যে যে গর্ভ রক্ষে হওয়া বড় কঠিন।

কিন্তু যেখানে দেখ্ব্যে যে রক্ত খুব কম ভাংচ্যে, আর ব্যথাও সামান্য, সেখানে জান্ব্যে যে শীঘ্যির শীঘ্যির উপায় কল্যে গর্ভটী রক্ষে হবে।

বি। কি উপায় কর্ব্যে?

ল। গর্ভস্রাব নিবারণের প্রধান চিকিৎসে হচ্যে পোয়াতিকে বিছানা থেকে না উঠত্যে দেয়া। শুদু একটা পাটীর উপর চুপ কোরে শুয়ে থাক্ব্যে। তা প্রস্রাব বাজ্যে কত্যেও বিছেনা থেকে উঠে বস্ব্যে না। গায়ে বেশী কাপড় চোপড় রাখ্ব্যে না। ঘরটীতে কোন গোল্ মাল হতে দেবে না। আর ঘর খানি বেশ ঠাণ্ডা হলিই ভাল হয়। গর্ভ পাত হবার আশঙ্কা দূর হলেও পাঁচ সাত দিন পোয়াতিকে বিছেনা থেকে উঠ্তে দেওয়া পরামর্শ নয়। তার পর ক্রমে ক্রমে, সয়ে সয়ে, কর্ম্ম কাজ কত্যে দেবে। স্থূল কথা,

সে পোয়াতি যত দিন না খালাস হয়, তত দিন তাকে টাটের শাল্‌গ্রাম কোরে রাখা চাই।

বি। ভাল শুদু একটা প্যাটীর উপর যে পোয়াতিরে শুয়ে থাক্‌ত্যে বল্যে, এর কারণ কি?

ল। পেট পড়ে যাওয়ার ভয় থাক্‌ত্যে নরম বিছে-নায় শোয়া ভাল নয়। বিশেষ আবার যখন রক্ত ভাংচ্যে।

বি। পোয়াতির আহার দেবে কি?

ল। লঘু আহার দেবে। দুদ সাগুই হোক্‌ আর জল সাগুই হোক, পোয়াতির যাতে রুচি হয়। কিন্তু যা আহার দেবে তা বেশ ঠাণ্ডা হওয়া চাই। কোন দ্রব্য গরম খেতে দেবে না। খুব ঠাণ্ডা জল খেতে দেয়া ভাল। তাতে বেশ উপ্‌গার আছে।

বি। আচ্ছা, প্রসব বেদনার মত যে একটু একটু ব্যথা আসে সেটার উপায় কি হবে? সে ব্যথাটা থাকা ত ভাল নয়।

ল। তা নয়ই ত। আর ব্যথা থাক্‌ল্যেই, বা পেট পড়ে যাওয়ার আশঙ্কা কেমন কোরে যাবে?

বি। সে উপায় টা কি তবে বল।

ল। পোয়াতিরে একটু আফিঙের আরোক খাইয়ে দিলিই ওটা নিবারণ হতে পারে।

বি। আপিঙের আরোক কি রকম?

ল। ইংরিজি দাওয়াই খানায় লডেনম্ বলে ঐ আরোক বিক্রি হয়। লডেনম বলে চাইলেই ও পাওয়া যায়। এ আরোকটা বড় দরকারী। সকলেরই এ ঘর কোরে রাখা উচিত। কিন্তু এমন জায়গায় এটী রাখ্‌ত্যে হবে, যে ছেলে পিলেয় যেন নাগাল্ না পায়।

বি। ক্যান ছেলে পিলেয় তা পেলে কিছু দোষ আছে না কি?

ল। দোষ একটু আধটু নয়। বিলক্ষণই আছে। ছেলে পিলের পক্ষে সে আরোক বিষ। এই জন্যে তাদের তার কাছে ও যেতে দিতে নিষেধ।

বি। ও আরোক কতটুক্ কোরে খাওয়াবে?

ল। একবারে পোনের ফোটা খাওয়াতে পার।

বি। জলের সঙ্গে খাওয়াতে হবে না কি?

ল। হ্যাঁ আধ ছটাক খানেক হিম জলে পোনর ফোটা আরোক দিয়ে পোয়াতিকে খেতে দেবে।

বি। একবার খাওয়ালেই হবে, না বারে বারে ঐ রকম কোরে খাওয়াতে হবে ?

ল। কত বার খাওয়াতে হবে তার কিছু এমন নিয়ম নেই। যতক্ষণ পর্য্যন্ত ব্যথা আসা ক্ষান্ত না হবে, ততক্ষণ মাঝে মাঝে আরোকটা খাওয়াতে হবে। তার পর যখন দেখ্‌ব্যে, যে ব্যথা আর আস্‌চ্যে না, তখন আর ও আরোক খাওয়াবার দরকার নেই।

বি। আচ্ছা, বাজারে আফিং খেতে দিলে কি সে রকম উপ্‌গার হয় না ?

ল। উপ্‌গার হয় না এমন বলা যায় না। তবে বাজারে আফিঙে অনেক মিশেল গোশাল থাকে বলিই বেশী পরিমাণে না খেলে তত উপ্‌গার হয় না। এ ছাড়া আফিঙের আরোক খেলে শীঘ্যির ফল দর্শায়।

বি। তবে বাজারে আফিঙ্‌ না দিয়ে আফিঙের আরোক খেতে দেয়াই ভাল। আর ও আরোক মেলানও কিছু কঠিন নয়।
যাক্‌ তার পর বল পোয়াতির বেশী রক্ত ভাংল্যে কি কর্‌ব্যে ?

ল। তা বল্‌চি শোনো। বেশী রক্ত ভাংল্যে

প্রায়ই গর্ভ রক্ষে কত্তে পারা যায় না তা জান?

বি। হ্যাঁ তা ত তুমি এর আগেই বলেছ।

ল। গিয়ে যদি দেখ যে বেশী রক্ত ভাংচ্যে, তা হলে পোয়াতিরে একটা শক্ত বিছেনায় তখনি শোয়াবে, আর হিম জলে ন্যাক্ড়া ভিজিয়ে প্রসবের দুওরে আর তার চারি পাশে দেবে।

বি। ভিজে ন্যাক্ড়া সেখেনে দিয়ে রাখ্‌ত্যে হবে, না মাঝে মাঝে তুলে নিয়ে ভিজিয়ে ভিজিয়ে দিতে হবে?

ল। হ্যাঁ বারে বারে তুলে নেবে আর ভিজিয়ে ভিজিয়ে দেবে। নৈলে বরাবর ভিজে ন্যাক্ড়া সেখানে দিয়ে রাখ্‌ল্যে কোন ফল হবে না। এই, ন্যাক্ড়া ভিজিয়ে দিলে, খানিক পরেই আবার সেটা তুলে নেবে। তার পর খানিক বাদে আবার সেই ন্যাক্ড়া হিম জলে ডুবিয়ে প্রসবের দুওরে আর তার চারি পাশে বেশ কোরে দেবে। এই রকম বারে বারে কত্যে চাও।

বি। ভাল এ কোরে যদি রক্ত ভাঙা না থাম্‌ল্যো তা হলে কি করব্যে?

ল। তা হলে প্রসবের দুওরে, আগে যেমন বলিচি, ন্যাকড়ার বুঁজ্‌লো বেশ কোরে দেবে। ক্যান না, এ না কল্যে বেশী রক্ত ভেঙে পোয়াতি মারা যেতে পারে।

বি। বেশ কথা। কিন্তু ন্যাক্‌ড়ার বুঁজলো দিয়ে প্রসবের দুওর বন্ধ করে দিলে রক্ত বেরুতে না পেরে যদি জরায়ুর মধ্যে জমা হয় ত তার উপায় কি কর্‌ব্যে? জরায়ুর মধ্যে বেশী রক্ত জম্‌ল্যে ত পোয়াতি মারা পড়্‌ত্যে ও পারে।

ল। হ্যাঁ তা পারে বৈ কি?

বি। তবেই ত, তার উপায় কি?

ল। উপায় তার এই যে, আপাতক বুঁজ্‌লো দিয়ে রক্ত ভাঙাটা বন্ধ কর্‌ব্যে। তার পর পোয়াতির কাছে বোসে থেকে সাবধান হয়ে দেখ্‌ব্যে যে তার জরায়ুর মধ্যে রক্ত জম্‌চ্যে কি না।

বি। তা জানা জাবে কেমন কোরে?

ল। তা জান্‌ব্যের উপায় আছে। লক্ষণ দেখ্‌লিই তা জান্‌ত্যে পারা যায়।

বি। লক্ষণ টা কি?

ল। চোক মুখ ফ্যাকাসে হয়ে যায়, পেট চচ্চড়

কত্যে থাকে, নাড়ী ক্ষীণ হয়ে আসে, শরীরে কিছু বল থাকে না, পোয়াতি ছট্‌ফট্‌ কত্যে থাকে, আর যেন তার নিদেন কাল উপস্থিত হলো এম্‌নি বোধ হয়। এই লক্ষণ গুলি দেখ্‌লিই ঠিক্‌ কর্‌ব্যে যে জরায়ুর মধ্যে রক্ত জমেছে আর ক্রমেই জম্‌চ্যে।

বি। বেশ কথা, এ গুলি দেখ্‌ল্যে কি কর্‌ব্যে?

ল। প্রসবের দুওর থেকে বুঁজ্‌লো খুলে নেবে। তার পর হিম জলে ন্যাক্‌ড়া ভিজিয়ে আগে যেমন বলিছি প্রসবের দুওরে আর তার চারি পাশে বেশ কোরে দেবে।

তোমাকে একটা মোটা মুটি কথা বলে রাখি। পেটেরটা না পড়ে গেলে আর রক্ত ভাঙা বন্ধ হবে না। তবে বেশী রক্ত ভেঙে পোয়াতি মারা না যায়, কিম্বা ভারি কাবু না হয়ে পড়ে, এই জন্যে হিম জল প্রভিতি প্রসবের দুওরে দিয়ে রক্ত ভাঙাটা কমাবার চেষ্টা কর্‌ব্যে। তার পর কাঁচ্চা খানেক ব্রাণ্ডি, আর আধ ছটাক খানেক হিম জল একত্তর করে মাঝে মাঝে খেতে দেবে। পোয়াতি বেশী কাবু হয়ে পলে ওটা ঘন ঘন খাওয়াবে

এতে রক্ত ভাঙার দরুণ পোয়াতি বড় কাবু হতে পার্‌ব্যে না।

বি। তার পর বল, পেট পড়ে গেলে পর পোয়াতিকে কি নিয়মে রাখ্‌ব্যে ?

ল। পোয়াতিকে খুব সাবধানে রাখা চাই। ক্যান না, পুর পেটের চেয়ে কাঁচা পেটে বিপদ্‌ বেশী। পুর মাসে খালাস হলে, আঁতুড় ঘরে পোয়াতির যে যে নিয়মে থাক্‌ত্যে হয়, গর্ভ স্রাবের পরও তাকে সেই নিয়মে রাখা চাই। বরং আরো বেশী সাবধান থাকা আবিশ্যক। দশ পোনর দিন ত মোটেই উটে হেঁটে বেড়াবে না। প্রসবের তুওর থেকে কিছু দিন পর্য্যন্ত একটু একটু কোরে যে রক্ত নির্গত হয়ে থাকে, সেটা যেন হঠাৎ বন্ধ না হয়, আর কোষ্ঠ বদ্ধ না হতে পায় তারও উপায় করা উচিত।

বি। গর্ভস্রাব সংক্রান্ত আর কিছু বল্‌ব্যে না কি ?

ল। আর বেশী কিছু বল্‌ব্যো না। দুই একটী বল্যিই হয়।

বি। তবে তা বলে ফেল।

ল। পেট পড়ে যাওয়া যে পোয়াতির অভ্যেস

পেয়ে গিয়েছে, সে অভ্যেস ভাঙ্‌বের উপায় কি, এর আগেই বলিচি মনে আছে ত?

বি। ও মা তা মনে আছে বৈ কি? তা ভুলে গেলে আর ছাই মনে রাখ্‌ব্যো কি?

ল। যে পোয়াতির এক বার পেট পড়ে গিয়েছে, তার আবার গর্ভ হয়ে সেই সময় উপস্থিত হলে খুব সাবধান হওয়া আবিশ্যক। মোটেই উটে হেঁটে বেড়াবেনা। চুপ কোরে শুয়ে থাক্‌ব্যে। যত দিন না সেই সময়টা উত্‌রে যায়, তত দিন এই নিয়মে থাক্‌ত্যে হবে। উটে হেঁটে না বেড়িয়ে চুপ কোরে বিছেনায় শুয়ে থাকা এই রোগ নিবারণের এক প্রধান উপায়। এ যেন সকল পোয়াতিরই বেশ মনে থাকে। আর পোয়াতি যত দিন না ছেলে নড়া টের পাবে তত দিন স্বামী সহবাস কর্‌ব্যে না। এটীও মনে করে রাখা ভারি আবিশ্যক। গর্ভ হয়েছে জান্‌ত্যে পাল্যেই স্বামী সহবাস ত্যাগ কর্‌ব্যে। চারি মাসের পর স্বামী সহ-বাস তত দোষের নয়। এটা কখন ভুলোনা। পোয়াতির যদি কোন রোগ থাকে তা আ-রাম কর্‌ব্যের উপায় আগে দেখ্‌ব্যে। নৈলে

গর্ভ রক্ষে করা কঠিন হবে। আর পোয়াতি দুর্ব্বল থাক্‌ল্যে তার শরীর যাতে সবল হয় তার উপায় কর্‌ব্যে।

বি। দুর্ব্বল শরীর সবল হয় কিসে?

ল। বলকারক ওষধ খেলে আর বল্লকারক আহার পেলে। বলকারক আহার কারে বলে জান?

বি। তা আর জান্‌ব্যো না ক্যান? আমাদের সোমা-দের ত একটু দুদ, মাছের ঝোল, একটা ডাল্‌না, আর খ্যাঁসারির ডাল ছাড়া যে সে একটা ডাল হলিই ভাল আহার হলো। কেমন নয়?

ল। হ্যঁা তা না ত কি? আমাদের পক্ষে ঐই উত্তম আহার। ওতেই শরীরে বেশ বল হয়।

ল। আর একটী কথা বল্যিই আমার সব বলা হয়।

বি। কি রকম?

ল। পেট পড়ে যাওয়ার যাদের ভয় আছে, প্রতি দিন নিয়ম মত তাদের হিম জলে নাইতে অভ্যেস করা ভাল। কিন্তু তাই বলে গায়ে হঠাৎ যেন হিম জল ঢালে না। সেটা ভারি দোষ। তাতে সহজ পোয়াতিরও দোষ আছে।

# ধাত্রী-শিক্ষা

## দশম সর্গ।

### মৃত বৎসা।

বিনোদিনী। আচ্ছা, যে পোয়াতির হয়ে হয়ে মরে যায়, তার সন্তান রক্ষে করার কি কোন উপায় নেই ?

লক্ষ্মী। নেই কে বল্যে ? উপায় কল্যেই উপায় আছে।

বি। উপায় টা কি গা ?

ল। তা বল্‌চি শোনো।

বারে বারে পেট পড়ে যাওয়া যেমন কোন কোন পোয়াতির অভ্যেস পেয়ে যায়, বারে বারে সন্তান নষ্ট হওয়াও সেই রকম অনেক পোয়াতির অভ্যেস পেয়ে যায়। এই রকম পোয়াতিকে লোকে মড়ুঞ্চে পোয়াতি বলে। মড়ুঞ্চে পোয়াতির সন্তান রক্ষে করা বড় কঠিন।

বি। তাতিই ত বল্‌চি যে মড়ুঞ্চে পোয়াতির সন্তান বাঁচিয়ে রাখ্‌বের যদি কোন উপায় থাকে ত বল। ক্যান না আমরা সোমরা জানি যে মড়ুঞ্চে পোয়াতির ছেলে বাঁচেনা।

ল। উপায় এর একটী বৈ নেই। যে পোয়াতির দেখ্‌ল্যে যে উপ্‌রো উপ্‌রো দুটী সন্তান প্রায় ঠিক্‌ এক সময়েই গেল, সেই পোয়াতির জেনো যে ঐ দোষটী জন্মালো। এ দেখেও যদি সাবধান না হলে, তা হলেই ও দোষটী পেকে দাঁড়াল। বছর বছর একটী কোরে ছেলে হবে আর নষ্ট হবে। এদিকে গর্ভ সঞ্চার হবে, ও দিকে আবার সন্তানটী মারা যাবে, মড়ুঞ্চে পোয়াতির লক্ষণই এই। কেমন এই কি না?

বি। হ্যাঁ ঐ বৈ কি? তুমি যা বল্‌চ্যো তার কি তফাত্‌ হবার যো আছে?

ল। তোমাকে একটা কথা জিজ্ঞাসা করি, মড়ুঞ্চে পোয়াতিরে কি বলে সন্তান কামনা করে?

বি। ক্যান?

ল। যখন জান্‌চ্যে যে সন্তান হলিই সন্তান নষ্ট হবে, তখন কি বিবেচনায় পেটে আবার সন্তান ধর্‌ব্যে। মনে মনে ত এক বার

ভাব্‌ত্যেও হয় যে সন্তান রক্ষের কোন উপায় কল্যেম না, কি বলে আবার পেটে সন্তান ধরি। এতে কি কোন পাপ নেই ভাব্‌চ্যো না কি? বাপ মা দুয়েরই এতে সমান পাপ আছে।

ল। তাই ত, তোমার কথা শুনে যে আমার জ্ঞান জন্মালো। এতে যে এত দোষ তা আমরা ত একবার মনেও ভাবিনে। যা হোক, তুমি যে বল্‌চ্যো, পোয়াতিরে এ রোগ নিবারণের কোন উপায়ই দেখে না, তা কিন্তু নয়। ক্যান না যে যা বলে ঠুকো ঠাকা অস্থুদ বিষুদ একে একে প্রায় সবই ত কোরে থাকে। এ ছাড়া এ রোগ সারা কি তাদের অসাধ?

ল। ঠুকো ঠাকা অস্থুদ ত আমাদের মাথা আর মুণ্ডু। পরের মন্দ করে আপনার ভাল কর্‌ব্যো, এই বৈত আর চেষ্টা নয়। কেমন এই কি না?

বি। হ্যাঁ তা আর নয় বল্‌ব্যো কেমন কোরে?

ল। অন্য পোয়াতির মন্দ করে আপনার সন্তান রক্ষে কল্যে কি কখন ভাল হয়? কখনই নয় তা হলে দিন রাত্‌ মিথ্যে। আমাদের জেতের

কপালে আগুণ। ভাল মন্দ কিছুই বুঝিনে। যে যা বলে তাই করি। এক জন যদি বলে যে অমুক পোয়াতির ছেলেটী কোন কৌশল কোরে যদি মেরে ফেল্‌ত্যে পার, তা হলে তোমার সন্তান রক্ষে পায়। সন্তান রক্ষের জন্যে এ রকম পাপ কত্যে ও পেছুই নে। এই কি উচিত, পশুতেও ত এমন গর্হিত কর্ম্ম করে না। পরের মন্দ করে যদি কখনও আপনার ভাল কত্যে পারে, সে ভাল কি চির-কাল থাকে মনে কর? কখনই না। তা না হলিই কি হলো? ইহ কাল ও গেল, পর কাল ও গেল। কেমন নয়?

বি। নয় আর কেমন কোরে। তুমি যা বল্‌চ্যো তা কি অঠিক হবার যো আছে?

ল। অনেক মড়ুঞ্চে পোয়াতি দেখিচি তেমাথা পথে, ঘাটে, এখানে ওখানে ঠিকানা করে। তার তাৎপর্য্য আর কিছুই না, অন্য পোয়াতিতে সেই ঠিকানা দওয়ালে তার মন্দ হবে আর যে ঠিকানা করেছে তার দোষ কেটে যাবে। এ ছাড়া অন্য পোয়াতির প্রথম ছেলের মাথার চুল প্রভৃতি কেটে নিয়ে মন্দ কত্যে ও দেখা গিয়েছে।

এতে নিজের ভাল হোক্ না হোক্ পরের মন্দ চেষ্টা করা ত হয়?

বি। তা হয়ই ত।

ল। তবেই দেখ এতে কত অধর্ম্ম। পরের মন্দ কোরে আপনার ভাল হবে, এ যদি নিশ্চয় জান্‌ত্যে পার, তবু পরের মন্দ করা কখন উচিত নয়। এ ছাড়া পরের মন্দ কল্যে ঈশ্বর তার কখন ভাল করেন না। পোয়াতিদের এটী বিশেষ কোরে জেনে রাখা উচিত।

বি। মড়ুঞ্চে পোয়াতির কথা উপস্থিত কোরে আমার যে চোক কান ফুটে গেল। পোয়াতিরে তবে ত ভয়ানক পাপ করে দেখ্‌চি? ভাল, মড়ুঞ্চে পোয়াতির সন্তান রক্ষের উপায় বলে দেও তা হলে আর কোন পোয়াতিই এমন পাপ কর্‌ত্যে চাবে না।

ল। এর আগেই বলেছি যে এ রোগের কেবল একটী মাত্তর উপায় আছে। মড়ুঞ্চে পোয়াতি যদি এক বছর কি দেড় বছর কাল স্বামী সহবাস পরিত্যাগ করে তা হলে তার দোষ কেটে যায়।

বি। পেট পড়ে যাওয়া যে পোয়াতির অভ্যেস পেয়ে গিছে, তার পক্ষেও না এই ব্যবস্থা বলেছ?

স্মৃ। তা বলিছিই ত। ব্যাপারও ত এক।
এক বছর কি দেড় বছর কাল এক বারে স্বামী সহবাস পরিত্যাগ কর্ব্যে। তার পর গর্ভ হলে সেই গর্ভে যে সন্তান হবে সে সচ্ছন্দ থাক্ব্যে। এই হলিই পোয়াতির দোষ কেটে গেল। এমন উপায় থাক্ত্যে মা বাপে যেন কখন পশুর মত কাজ করে না।

বি। আর বল্ত্যে হবে না। পোয়াতিরে একবার জান্ত্যে পাল্যে হয় যে, এ রোগের এমন অসুদ আছে।

ল। তা এখন ইস্তক জান্ব্যে বৈ কি? চিরকালই কি ভাব, পোয়াতিরে কষ্ট ভোগ কর্ব্যে? এ কি কম দুঃখের কথা যে, অমুক পোয়াতির পাচটী, অমুকের সাতটী, অমুকের দশটী, অমুকের বারটী সন্তান উপ্রো উপ্রি নষ্ট হয়েছে। এত গুলি সন্তান বছর বছর মত্যে দেখা কি রকম ধর্ম্ম তাত বুঝ্ত্যে পারি নে। আর ছাই মিন্সেদেরও কি একটু লজ্জা কি ধর্ম্ম ভয় নেই?

বি। আর বলো না আর বলো না। ক্ষান্ত হও। তোমার শরীরে বেশ রাগ হয়েছে দেখ্চি।

ল। তা এ রাগের কথাই ত। রাগ কি সাধে হয়?

বি। এখন সব উপায় টুপায় বলে দিলে, আর এমন কর্ম্ম হবে না। পেটের সন্তান মেরে ফেলা কি পোয়াতিদের সাধ? এর যে এমন সহজ উপায় আছে, তা কি ছাই আমরা জানি? তা হলে আর আমাদের এমন দুর্দ্দশা হবে ক্যান?

ল। যাক্ যা হয়ে গিয়েছে তার ত হাত নেই। এখন আর ও রকম ভয়ানক ভুল না হলেই বাঁচি।

বি। না তা আর কখন হবে না। "নেড়ে কি আর বেল তলায় যায়"

# ধাত্রী-শিক্ষা।



## একাদশ সর্গ।



### ভাদালির কামড়।

বিনোদিনী। হ্যাঁ গা ভাদালির কামড়ের কোন অসুদ আছে? ওতে পোয়াতিরে ত বড়ই কষ্ট পায়। ছেলে হওয়ায় যে কষ্ট, ভাদালির কামড়ে ত আবার তারে বাড়া কেলেশ দেখ্‌ত্যে পাই। পোয়াতি অম্‌নি অস্থির হয়ে পড়ে; মনে মনে ভাবে আবার বুঝি একটা হয়?

লক্ষ্মী। তা ভাব গতিকটে সেই রকমই বটে। এ নিবা-রণের অসুদ নেই এমন বলা যায় না। তবে ভাদালির কামড়ে উপগার বৈ অনুপ্‌গার নেই। ক্যান না এতে রক্ত ভাঙার ভয় থাকে না। এ ছাড়া জরায়ুর মধ্যে যে রক্তের দলা টলা থাকে তাও নির্গত হয়ে যায়। আর

জরায়ু ছোট হয়ে সাবেক আকারে গিয়ে দাঁড়ায়। একি কম উপ্গার বোধ কর না কি?

বি। তা এখন যদি হয় ত খুব উপ্গার বোধ কর না কি?

বি। তা এমন যদি হয় ত খুব উপ্গার বল্‌ত্যে হবে বৈ কি?

প্রথম পোয়াতিরে ভাদালির কামড়ে বড় কষ্ট পায় না, কেমন?

ল। হ্যাঁ, যত বার সন্তান হবে ভাদালির কামড়ে ততই বেশী কষ্ট পাবে। এই একটা মোটা মুটি নিয়ম জেনে রেখো।

বি। ছেলে হওয়ার পর কত ক্ষণ বাদে ভাদালির কামড় ধরে?

ল। তা কি আর তুমি জান না কি?

বি। তা আমি জান্‌ব্যো কেমন কোরে? আমার ত একটী বৈ আর হই নি। মোহিনীর ও এই প্রথম ছেলে।

ল। তা ও ত বটে। ও কথাটা আমার মনেই ছিল না।

ছেলে হলে পর দণ্ড খানেক বাদেই ভাদালির কামড় ধরে। তার পর কারো কারো

ও ব্যাথা এক দিন ও থাকে, দেড় দিনও থাকে। কোন কোন পোয়াতির আবার তার বেশী ও থাকে।

বি। আচ্ছা এতে যদি পোয়াতি বেশী কষ্ট পায়, তা হলেও কি এর কোন উপায় কর্ ব্যে না ?

ল। না, তা করব্যে নৈ কি ? বাড়া বাড়িটে যে কিছুরই ভাল লয়। বাড়া বাড়ি দেখ্ ল্যিই আফিঙের আরোক পোনের ফোঁটা আন্দাজ, ছটাক খানেক হিম জলের সঙ্গে পোয়াতিরে তখনই খাইয়ে দেবে।

বি। আফিঙের আরোক খেলিই ওটা নিবারণ হবে না কি ?

ল। হ্যাঁ খানিক বাদেই এক বারে আগুণে জল দেয়ার মত হবে।

বি। বল কি, আফিঙের আরোকের এত গুণ ? তবে ত এ কিছু ঘর কোরে রাখা উচিত ?

ল। শুদু আফিঙের আরোক বলে ক্যান, অর্গট অব রাই আর ব্রাণ্ডি এ দুই দ্রব্যও ঘর কোরে রাখা চাই। প্রসবের দিন নিকট হয়ে এলে এই তিনটী দ্রব্য কিছু কিছু কোরে আনিয়ে রাখা ভাল। এর মধ্যে ব্রাণ্ডির দামই কিছু

বেশী। নৈলেও দুটো জিনিব চারি আনাতে যথেষ্ট আনা যায়।

বি। তা দামের জন্যে কি যায় আসে? না হয় দুটো টাকাই খরচ হবে। এর বেশী ত নয়।

ল। অতই বা ক্যান হবে? একটাকা পাঁচ সিকে তেই ভেসে যায়।

বি। যাই হোক্ ও তিনটী দ্রব্য ঘরে কোরে রাখা চাইই চাই।

# ধাত্রী-শিক্ষা

## দ্বাদশ সর্গ।

সূতিকাগারে শিশুর অঙ্গ পরীক্ষা আবশ্যক।

বিনোদিনী। ভাল, ছেলে পিলের যে দেখিচি হাতের, পায়ের আঙ্গুল বেশী থাকে, আর গায়ের এখানে ওখানে বড় বড় আঁচিল ও থাকে, তা হবা মাত্তর সেই গুল দেখে কেটে দিলে ভাল হয় না?

লক্ষ্মী। তা হয় ই ত। আর কেটে দিয়েও ত থাকে। ছেলের নাড়ী কাটা হলে, আর পোয়াতি একটু সুস্থির হলে পর, শিশুর হাত, পা, মুখ, চোক, কান, নাক, ঠোঁট, মল দুওর প্রভিতি কোরে একে একে সব পরীক্ষা কোরে দেখ্‌ব্যে।

হাতের কি পায়ের আঙুল বেশী থাক্‌ল্যে তা তখনই কেটে ফেল্‌ব্যে।

বি। কি দিয়ে কাট্‌ব্যে ?

ল। ধারাল ছুরি দিয়ে।

বি। যদি বেশী রক্ত পড়ে ত কি হবে ?

ল। তা পড়্‌ব্যে না। অস্তর দিয়ে কেটে একটু পাতলা ন্যাকড়া হিম জলে ভিজিয়ে, সেই জায়গাটা বেঁধে রাখ্‌ল্যেই হলো। তা হলে আর রক্তও পড়্‌ব্যে না, ব্যাথা ফুলো ও বড় হবে না। কোন খানে বড় আঁচিল দেখ্‌ল্যেও ঠিক্ ঐ রকম কোরে কাট্‌ব্যে। আঁচিল যদি খুব ছোট হয়, আর কাট্‌ব্যের সুবিধে না হয়, তা হলে তা কাটার দরকার নেই।

বি। মলদুওর পরীক্ষা কোরে কি দেখ্‌ব্যে ?

ল। ও মা তা জানো না কি ? কোন কোন ছেলের যে মল দুওর থাকেনা।

বি। বল কি ? তা হলে কি কত্ত্যে হবে ?

ল। নিকটে যদি কোন ভাল ডাক্তার থাকে তাকেই দেখাবে। নৈলে ছেলে বাজ্যে না যেতে পেরে মারা পড়্‌ব্যে।

কোন কোন ছেলের আবার ধোনে মুদো থাকে। এর ও উপায় ডাক্তরে কোরে দিতে পারে।

গন্না কাটা ছেলেও বোধ হয় দেখে থাক্‌ব্যে ?
এর উপায় ও ডাক্তারের দ্বারায় হবে।
দাই কেবল এই গুলি দেখিয়ে শুনিয়ে দেবে
বুঝেছ ত ?

বি। হ্যাঁ তা বেশ বুঝিচি আর বল্‌ত্যে হবে না।
ভাল, আঁচিল না কানের গোড়াতেই বেশী
হয়ে থাকে।

ল। হ্যাঁ তা হয় ই ত।
ওগো আজ্‌ আমার অনেক বেলা হয়েছে।
আর বস্‌ত্যে পারিনে। এখন চল্যেম। আর
তুমিও আমার বিদ্যে প্রায় সব শিখে নিলে।

বি। ওঃ তা শিখ্‌বার এখনও অনেক দেরি।

ল। আর দেখ, তোমাকে একটী কথা বল্‌ত্যে
ভুলেছি। এ কথাটী এর পূর্ব্বেই বলা উচিত
ছিল।

বি। কি গা কি ?

ল। বিশেষ এমন কিছুই নয়। প্রসবের দিন নিকট
হয়ে এলে, পোয়াতিকে একটা ক্যাষ্টর অইল
জোলাপ দেয়া উচিত। এটী তোমাকে আমার
বোলে দয়া হয় নি।

বি। তা এখন বলে দেও, তা হলিই ত হবে।

খালাস হওয়ার ক দিন থাক্‌ত্যে জোলাপ দেবে?

ল। দিন আষ্টেক থাক্‌ত্যে দেওয়াই পরামর্শ। আন্দাজ করে দেবে, তা এর দুদিন আগেই হোক্, আর পরেই হোক্।

বি। ক্যাষ্টর অইলের মাত্রা আর এ খাওয়াবার নিয়ম আগে যেমন যেমন বলেছ, এখানেও ত ঠিক্ সেই রকম?

ল। হ্যাঁ তা না ত কি।

বি। আচ্ছা, এ সময় জোলাপ দেওয়ার দরকার কি?

ল। প্রসবের পূর্ব্বে দাস্ত পরিষ্কার হয়ে গেলে, পোয়াতি সহজেই খালাস হতে পারে। এমন অনেক জায়গায় দেখা গিয়েছে, জোলাপ খুল্যিই প্রসব বেদনা এসে উপস্থিত হয়েছে। তার পর পোয়াতি খালাস হতে কোন কষ্টই পায় নি।

বি। পুর মাসে, পোয়াতি খালাস হতে আর দেরি না হয়, এমন ইচ্ছে হলে, এতে সে ইষ্ট ও ত তবে সিদ্ধি হয় দেখ্‌চি।

ল। তা হয় ই ত। আমিও তোমাকে ঠিক্ এই কথাটী বলত্যে যাচ্যিলাম।

খালাস হওয়ার আগে পোয়াতিকে জোলাপ দেওয়ায় ভারি উপ্গার আছে এটা যেন সর্ব্বদা মনে থাকে।

বি। হ্যাঁ তা আবার একবার করে বল্‌চ্যো? পুরূ মাসে পোয়াতিকে জোলাপ দিতে তবে কোনি শঙ্কাই কর্‌ব্যে না?

ল। শঙ্কা কি, ওতে উপ্গার বৈত অনুপ্গার হবে না। পোয়াতি কেলেশ না পেয়ে শীঘ্যির খালাস হয়, যদি এমন ইচ্ছে কর তা হলে, প্রসবের দিন নিকট হয়ে এলে পোয়াতিকে একটা জোলাপ দেবে। অধিক আর কি বল্‌ব্যো?

বি। আর বল্‌ত্যে হবে না।

ল। এখন তবে আমি আসি?

বি। হ্যাঁ এস, আমিও গিয়ে কাজ কম্ম দেখি।

সম্পূর্ণ।